এবমুক্ত্বা স ধর্ম্মাত্মা বিদুরং ধর্ম্মবিত্তমম্।
শোকবিপ্রহতজ্ঞানো যানমেবান্বরোহত ॥৪॥
গান্ধারী পুত্রশোকার্ত্তা ভর্ত্তুর্বচনচোদিতা।
সহ কুন্ত্যা যতো রাজা সহ স্ত্রীভিরুপাদ্রবৎ ॥৫॥
তাঃ সমাসাদ্য রাজানং ভৃশং শোকসমন্বিতাঃ।
আমন্ত্র্যান্যোন্যমায়স্তা ভৃশমুচ্চুক্রুশুস্ততঃ ॥৬॥
তাঃ সমাশ্বাসয়ৎ ক্ষত্তা তাভ্যশ্চার্ত্ততরঃ স্বয়ম্।
অশ্রুকণ্ঠীঃ সমারোপ্য ততোঽসৌ নির্যযৌ পুরাৎ ॥৭॥
ততঃ প্রণাদঃ সংজজ্ঞে সর্ব্বেষু কুরুবেশ্মসু।
আকুমারং পুরং সর্ব্বমভবচ্ছোককর্ষিতম্ ॥৮॥

ভারতকৌমুদী

এবমিতি। শোকেন বিপ্রহতং বিশেষেণ প্রকর্ষেণ চ নাশিতং জ্ঞানং স্থিরবুদ্ধির্যস্য সঃ ॥৪॥
গান্ধারীতি। ভর্ত্তুর্বচনেন চোদিতা প্রেরিতা। যতো যত্র, উপাদ্রবত্তত্রাগচ্ছৎ ॥৫॥
তা ইতি। আয়স্তাঃ শোকেন ক্লান্তাঃ। উচ্চুক্রুশুঃ উচ্চৈ রুরুদুঃ ॥৬॥
তা ইতি। ক্ষত্তা বিদুরঃ। সমারোপ্য যানেষু ॥৭॥

ভারতভাবদীপঃ

(পাঠান্তরে) গতে ইতি। বিগতা প্রজ্ঞা ব্যাসদত্তং দিব্যজ্ঞানং যস্য স বিগতপ্রজ্ঞঃ ॥৪—১০॥ শোকস্যাতিগাঢ়ত্বাৎ পুনর্বিদুরেণোক্তম্—অভাবাদীনীত্যাদি ॥১১—১৪॥ সংবর্ত্তয়তি বর্ত্তুলয়তি কম্পয়তি বা ॥১৫—২০॥ আচক্ষে কথয়ামি ॥২১—২২॥ কার্য্যম্ অবশ্যকর্ত্তব্যমুদকদানাদি ॥২৩॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

তৎকালে শোকে ধৃতরাষ্ট্রের স্থিরবুদ্ধিকে বিকল করিয়াছিল; তথাপি সেই ধর্ম্মাত্মা ধর্ম্মজ্ঞশ্রেষ্ঠ বিদুরকে এই কথা বলিয়া রথে আরোহণ করিলেন ॥৪॥

ওদিকে পুত্রশোকার্ত্তা গান্ধারীদেবী স্বামীর আদেশে কুন্তী ও ভরতবংশীয়গণের অপর স্ত্রীদিগের সহিত ধৃতরাষ্ট্রের নিকটে আগমন করিলেন ॥৫॥

অত্যন্তশোকান্বিত সেই স্ত্রীগণ রাজা ধৃতরাষ্ট্রের নিকট আসিয়া পরস্পরকে ডাকিয়া শোকে ক্লান্ত থাকিয়া উচ্চস্বরে রোদন করিতে লাগিলেন ॥৬॥

তখন বিদুর সেই স্ত্রীলোকগণ হইতে অধিক শোকার্ত্ত থাকিয়াও অশ্রুকণ্ঠী সেই স্ত্রীদিগকে আশ্বস্ত করিলেন এবং তাহাদিগকে বিভিন্ন যানে আরোহণ করাইয়া পরে হস্তিনানগর হইতে নির্গত হইলেন ॥৭॥

(৪)···যানমেবান্বপদ্যত—পি বঙ্গ বৰ্দ্ধ। (৬)···আমন্ত্র্যান্যোন্যমীযুঃ স্ম—পি বঙ্গ বৰ্দ্ধ।

অদৃষ্টপূর্ব্বা যা নার্য্যঃ পুরা দেবগণৈরপি।
পৃথগ্‌জনেন দৃশ্যন্তে তাস্তদা নিহতেশ্বরাঃ ॥৯॥
প্রকীর্য্য কেশান্ সুশুভান্ ভূষণান্যবমুচ্য চ।
একবস্ত্রধরা নার্য্যঃ পরিপেতুরনাথবৎ ॥১০॥
শ্বেতপর্ব্বতরূপেভ্যো গৃহেভ্যস্তাস্ত্বপাক্রমন্।
গুহাভ্য ইব শৈলানাং পৃষত্যো হতযূথপাঃ ॥১১॥
তান্যুদীর্ণানি নারীণাং তদা বৃন্দান্যনেকশঃ।
শোকার্ত্তান্যদ্রবন্ রাজন্! কিশোরীণামিবাঙ্গনে ॥১২॥
প্রগৃহ্য বাহূন্ ক্রোশন্ত্যঃ পুত্রান্ ভ্রাতৄন্ পিতৄনপি।
দর্শয়ন্তীব তা হ স্ম যুগান্তে লোকসংক্ষয়ম্ ॥১৩॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রণাদো রোদনকোলাহলঃ। আকুমারং বালকাবধিকম্, পুরং পুরোবাসী ॥৮॥

অদৃষ্টেতি। পৃথগ্‌জনেন নীচলোকেনাপি। নিহতা ঈশ্বরাঃ স্বামিনো যাসাং তাঃ ॥৯॥

প্রকীর্য্যেতি। সুশুভান্ সাধ্ব্যসূচকান্ দীর্ঘান্। অনাথবৎ রক্ষকশূন্যা ইব ॥১০॥

শ্বেতেতি। অপাক্রমন্ নিরগচ্ছন্। পৃষত্যঃ হরিণীবিশেষাঃ ॥১১॥

তানীতি। উদীর্ণানি চত্বরে আবির্ভূতানি। কিশোরীণামশ্বপোতানাম্ ॥১২॥

ভারতভাবদীপঃ

বিদুরস্যেতি ॥১—৫॥ সমারোপ্য বাহনেষ্বিতি শেষঃ ॥৬—১০॥ পৃষত্যশ্চিত্রহরিণ্যঃ ॥১১॥ কিশোরীণাম্ অশ্বশাবকীনাম্। "কিশোরোঽশ্বস্য শাবক" ইতি মেদিনী। অঙ্গনে নৃত্যশিক্ষাভূমৌ ॥১২—২১॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

তাহার পর নগরের সমস্ত গৃহেই বিশাল রোদন-কোলাহল হইতে লাগিল এবং বালকপ্রভৃতি সমস্ত পুরোবাসীই শোকে আকুল হইয়া পড়িল ॥৮॥

পূর্ব্বে দেবতারাও যে সকল নারীকে দেখিতে পাইতেন না; তখন ইতর লোকেরাও সেই সকল বিধবা নারীকে দেখিতে লাগিল ॥৯॥

ক্রমে একবস্ত্রধারিণী রমণীরা সুন্দর কেশগুলিকে বিক্ষিপ্ত করিয়া এবং সমস্ত অলঙ্কার খুলিয়া ফেলিয়া অনাথার ন্যায় বাহিরে আসিতে লাগিল ॥১০॥

যূথপতিগণ নিহত হইলে, হরিণীগণ যেমন পর্ব্বতের গুহা হইতে নির্গত হয়, সেইরূপ বিধবা রমণীরা শ্বেতপর্ব্বততুল্য গৃহ হইতে নির্গত হইতে লাগিল ॥১১॥

রাজা! অশ্বশাবকগণ যেমন মাঠে ছুটাছুটী করে, তেমন শোকার্ত্ত নারী সকল রাজগৃহের উঠানে ছুটাছুটী করিতে লাগিল ॥১২॥

বিলপন্ত্যো রুদন্ত্যশ্চ ধাবমানাস্ততস্ততঃ।
শোকেনাভ্যাহতজ্ঞানাঃ কর্ত্তব্যং ন প্রজজ্ঞিরে ॥১৪॥
ব্রীড়াং জগ্মুঃ পুরা যঃ স্ম সখীনামপি যোষিতঃ।
একবস্ত্রাশ্চ নির্লজ্জাঃ শ্বশ্রূণাং পুরতোঽভবন্ ॥১৫॥
পরস্পরং সুসূক্ষ্মেষু শোকেষ্বাশ্বাসয়ন্তি যাঃ।
তাঃ শোকবিহ্বলা রাজন্! অবৈক্ষন্ত পরস্পরম্ ॥১৬॥
তাভিঃ পরিবৃতো রাজা রুদতীভিঃ সহস্রশঃ।
নির্যযৌ নগরাদ্দীনস্তূর্ণমায়োধনং প্রতি ॥১৭॥
শিল্পিনো বণিজো বৈশ্যাঃ সর্ব্বে কর্ম্মোপজীবিনঃ।
তে পার্থিবং পুরস্কৃত্য নির্যযুর্নগরাদ্বহিঃ ॥১৮॥

ভারতকৌমুদী

প্রগৃহ্যেতি। বাহূন্ সখ্যাদীনাম্, ক্রোশন্ত্য আহ্বয়ন্ত্যঃ। হ স্মেত্যুভয়মপি পাদপূরণে ॥১৩॥
বিলপন্ত্য ইতি। বিলপন্ত্যো বিবিধং বদন্ত্যঃ। প্রজজ্ঞিরে বুবুধিরে ॥১৪॥
ব্রীড়ামিতি। ব্রীড়াং লজ্জাম্, সখীনাং সমীপে। পুরতঃ স্থিতা ইতি শেষঃ ॥১৫॥
পরস্পরমিতি। সুসূক্ষ্মেষু অত্যল্পেষ্বপি, অবৈক্ষন্ত নিবৃত্তা পায়াভাবাৎ ॥১৬॥
তাভিরিতি। দীনঃ শোককাতরঃ, আয়োধনং রণস্থলম্ ॥১৭॥

তৎকালে রমণীরা সখীপ্রভৃতির বাহু ধারণ করিয়া পুত্র, ভ্রাতা ও পিতৃগণকে ডাকিতে থাকিয়া, প্রলয়কালীন লোকক্ষয়ই যেন দেখাইতে লাগিল ॥১৩॥

তাহারা নানাবিধ করুণ বাক্য বলিতে থাকিয়া, রোদনপরায়ণ হইয়া ইতস্ততঃ ছুটাছুটী করিয়া শোকাকুলতা নিবন্ধন তৎকালকর্ত্তব্য বুঝিতে পারিল না ॥১৪॥

যে সকল নারী পূর্ব্বে সখীদের নিকটেও এক কাপড়ে যাইতে লজ্জাবোধ করিত; সেই সকল নারীই তখন এক কাপড়েই শাশুরীদিগের সম্মুখেও উপস্থিত হইতে লাগিল ॥১৫॥

রাজা! যে সকল নারী পূর্ব্বে অত্যল্প শোকেও পরস্পরকে আশ্বস্ত করিত; সেই সকল নারীই তখন শোকে আকুল হইয়া পরস্পর দৃষ্টিপাত করিতে থাকিল ॥১৬॥

ক্রমে শোকাকুল রাজা ধৃতরাষ্ট্র রোদনপরায়ণা সহস্র সহস্র নারীতে পরিবেষ্টিত হইয়া হস্তিনানগর হইতে নির্গত হইলেন ॥১৭॥

তৎকালে শিল্পীরা, বণিকেরা, বৈশ্যেরা এবং অন্যান্য সর্ব্বপ্রকার কর্ম্মজীবীরা রাজা ধৃতরাষ্ট্রকে অগ্রবর্ত্তী করিয়া হস্তিনানগর হইতে বাহিরে নির্গত হইল ॥১৮॥

(১৬)···শোকেষ্বাশ্বাসয়ংস্তদা···পি বঙ্গ বর্দ্ধ।

তাসাং বিক্রোশমানানামার্ত্তানাং কুরুসংক্ষয়ে।
প্রাদুরাসীন্মহান্ শব্দো ব্যথয়ন্ ভুবনান্যুত ॥১৯॥
যুগান্তকালে সংপ্রাপ্তে ভূতানাং দহ্যতামিব।
অভাবস্যোদয়ঃ প্রাপ্ত ইতি ভূতানি মেনিরে ॥২০॥
ভৃশমুদ্বিগ্নমনসস্তে পৌরাঃ কুরুসংক্ষয়ে।
প্রাক্রোশন্ত মহারাজ! স্বনুরক্তাস্তদা ভৃশম্ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানে সস্ত্রীকধৃতরাষ্ট্রস্য পুরান্নির্যাণে নবমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## দশমোঽধ্যায়ঃ।

——:০*০——

বৈশম্পায়ন উবাচ।

ক্রোশমাত্রং ততো গত্বা দদৃশুস্তান্ মহারথান্।
শারদ্বতং কৃপং দ্রৌণিং কৃতবর্ম্মাণমেব চ ॥১॥

---

### ভারতকৌমুদী

শিল্পিন ইতি। কর্ম্মোপজীবিনো রজকাদয়ঃ। নির্যযুস্তেষামপি বান্ধবানাং হতত্বাৎ ॥১৮॥

তাসামিতি। বিক্রোশমানানামুচ্চৈ রুদতাম্। শব্দঃ কোলাহলঃ ॥১৯॥

যুগান্তেতি। দহ্যতাং প্রলয়াগ্নিনা দহ্যমানানাম্। অভাবস্য জগৎক্ষয়স্য উদয় আবির্ভাবঃ ॥২০॥

ভৃশমিতি। প্রাক্রোশন্ত উচ্চৈররুদন্, অনুরক্তা নিহতান্ স্বজনান্ প্রতি ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানে নবমোঽধ্যায়ঃ ॥০॥

---

সেই সময়ে কৌরবক্ষয়নিবন্ধন আর্ত্ত ও রোরুদ্যমান রমণীগণের মধ্যে বিশাল কোলাহল হইতে লাগিল; তাহাতে জগৎটাই যেন ব্যথিত হইতে থাকিল ॥১৯॥

তৎকালে প্রাণীরা মনে করিতে লাগিল যে—প্রলয়কাল উপস্থিত হইলে, তৎকালীন অগ্নিতে দহ্যমান প্রাণিগণের ন্যায় তদানীন্তন প্রাণিগণেরও যেন বিশাল ক্ষয় উপস্থিত হইয়াছে ॥২০॥

মহারাজ! কৌরবগণের ক্ষয় হইয়া গেলে, অনুরক্ত পুরোবাসীরা অস্থির চিত্ত হইয়া নিহত বন্ধুগণের জন্য উচ্চস্বরে রোদন করিতে লাগিল ॥২১॥

---

(২০)·· অভাবঃ স্যাদয়ং প্রাপ্তঃ···পি বঙ্গ বর্দ্ধ। * '···দশমোঽধ্যায়ঃ···' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

তে তু দৃষ্ট্বৈব রাজানং প্রজ্ঞাচক্ষুষমীশ্বরম্।
অশ্রুকণ্ঠা বিনিশ্বস্য রুদন্তমিদমব্রুবন্ ॥২॥
সুতস্তব মহারাজ! কৃত্বা কর্ম্ম সুদারুণম্।
গতঃ সানুচরো রাজন্! শক্রলোকং মহীপতিঃ ॥৩॥
দুর্য্যোধনবলান্মুক্তা বয়মেব ত্রয়ো রথাঃ।
সর্ব্বমন্যৎ পরিক্ষীণং সৈন্যং তে ভরতর্ষভ! ॥৪॥
ইত্যেবমুক্ত্বা রাজানং কৃপঃ শারদ্বতস্ততঃ।
গান্ধারীং পুত্রশোকার্ত্তামিদং বচনমব্রবীৎ ॥৫॥
অভীতা যুধ্যমানাস্তে ঘ্নন্তঃ শত্রুগণান্ বহূন্।
বীরকর্ম্মাণি কুর্ব্বাণাঃ পুত্রাস্তে নিধনং গতাঃ ॥৬॥

ভারতকৌমুদী

ক্রোশেতি। শারদ্বতং শরদ্বতঃ পুত্রম্, দ্রৌণিং দ্রোণপুত্রমশ্বত্থামানম্ ॥১॥

ত ইতি। প্রজ্ঞাচক্ষুষমন্ধম, ঈশ্বরং স্বপ্রভুম্ ॥২॥

সুত ইতি। সুতো দুর্য্যোধনঃ। কর্ম্ম যুদ্ধম্। শক্রলোকমিন্দ্রলোকম্ ॥৩॥

অথাপরে ক গতা ইত্যাহ দুর্য্যোধনেতি। দুর্য্যোধনস্য বলাৎ সৈন্যাৎ, মুক্তা যুদ্ধে অব্যাহতিং প্রাপ্তাঃ ॥৪॥

ইতীতি। রাজানং ধৃতরাষ্ট্রম্। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর সেই সকল নর ও নারী ক্রোশমাত্র পথ অতিক্রম করিয়া, শরদ্বানের পুত্র কৃপাচার্য্য, দ্রোণের পুত্র অশ্বত্থামা ও কৃতবর্ম্মা এই তিনজন মহারথকে দেখিতে পাইল ॥১॥

তাঁহারা অন্ধ ও নিজেদের প্রভু রোদনপরায়ণ ধৃতরাষ্ট্রকে দেখিয়াই নিশ্বাস ত্যাগ করিয়া এবং বাষ্পরুদ্ধকণ্ঠ হইয়া এই কথা বলিলেন—॥২॥

'মহারাজ! আপনার পুত্র রাজা দুর্য্যোধন অতিদারুণ কার্য্য করিয়া, অনুচরবর্গের সহিত ইন্দ্রলোকে গমন করিয়াছেন ॥৩॥

ভরতশ্রেষ্ঠ! দুর্য্যোধনের সৈন্যের মধ্যে আমরা তিনজনই যুদ্ধে অব্যাহতি লাভ করিয়াছি; আর সকল সৈন্যই ক্ষয় প্রাপ্ত হইয়াছে' ॥৪॥

ধৃতরাষ্ট্রকে এইরূপ বলিয়া, শরদ্বানের পুত্র কৃপাচার্য্য পুত্রশোকার্ত্তা গান্ধারীদেবীকে এই কথা বলিলেন—॥৫॥

'দেবি! আপনার পুত্রেরা ভীত না হইয়া যুদ্ধ করিতে থাকিয়া বহুতর সৈন্য সংহার করিতে করিতে এবং বীরের কার্য্য দেখাইতে দেখাইতে নিহত হইয়াছেন ॥৬॥

(৩)···শক্রলোকং মহীপতে।—পি

ধ্রুবং সংপ্রাপ্য লোকাংস্তে নির্ম্মলান্ শস্ত্রনির্জ্জিতান্।
ভাস্বরং দেহমাস্থায় বিচরন্ত্যমরা ইব ॥৭॥
ন হি কশ্চিদ্ধি শূরাণাং যুধ্যমানঃ পরাঙ্মুখঃ।
শস্ত্রেণ নিধনং প্রাপ্তো ন চ কশ্চিৎ কৃতাঞ্জলিঃ ॥৮॥
এতাং তাং ক্ষত্রিয়স্যাহুঃ পুরাণাঃ পরমাং গতিম্।
শস্ত্রেণ নিধনং সংখ্যে তন্ন শোচিতুমর্হসি ॥৯॥
ন চাপি শত্রবস্তেষাং মুচ্যন্তে রাজ্ঞি! পাণ্ডবাঃ।
শৃণু যৎ কৃতমস্মাভিরশ্বত্থামপুরোগমৈঃ ॥১০॥
অধর্ম্মেণ হতং শ্রুত্বা ভীমসেনেন তে সুতম্।
সুপ্তং শিবিরমাবিশ্য পাণ্ডূনাং কদনং কৃতম্ ॥১১॥
পাঞ্চালা নিহতাঃ সর্ব্বে ধৃষ্টদ্যুম্নপুরোগমাঃ।
দ্রুপদস্যাত্মজাশ্চৈব দ্রৌপদেয়াশ্চ পাতিতাঃ ॥১২॥

ভারতকৌমুদী

অভীতা ইতি। ঘ্নন্তো নাশয়ন্তঃ। বীরকর্ম্মাণি যুদ্ধানি ॥৬॥
ধ্রুবমিতি। লোকান্ স্বর্গান্, শস্ত্রৈঃ শস্ত্রাঘাতেন মরণৈঃ, নির্জ্জিতানায়ত্তীকৃতান্ ॥৭॥
তেষাং বীরত্বং ব্যনক্তি ন হীতি। কৃতাঞ্জলিঃ শরণাগতশ্চ নাভবদিত্যর্থঃ ॥৮॥
এতামিতি। পুরাণাঃ প্রাচীনা ঋষয়ঃ। সংখ্যে যুদ্ধে ॥৯॥
নেতি। মুচ্যন্তে স্ম ক্ষয়ান্নিবৃত্তাঃ। কথং ন মুচ্যন্ত ইত্যাহ শৃণ্বিতি ॥১০॥
অধর্ম্মেণেতি। সুতং দুর্য্যোধনম্। সুপ্তং নিদ্রিতজনপূর্ণম্, কদনং মহামারী ॥১১॥

নিশ্চয়ই তাহারা এখন অস্ত্রনির্জ্জিত নির্ম্মল স্বর্গ লাভ করিয়া উজ্জ্বল দেহ পাইয়া দেবগণের ন্যায় বিচরণ করিতেছেন ॥৭॥

আপনার পুত্রগণের মধ্যে কেহই বীরগণের সহিত যুদ্ধ করিতে থাকিয়া পরাঙ্মুখ হন নাই, কিংবা কেহই কৃতাঞ্জলি হইয়া অস্ত্রদ্বারা নিহত হন নাই ॥৮॥

প্রাচীন ঋষিরা বলেন—যুদ্ধে অস্ত্রদ্বারা যে ক্ষত্রিয়ের নিধন, তাহাই তাঁহার পক্ষে উত্তম গতি লাভের উপায়; সুতরাং আপনি তাঁহাদের জন্য শোক করিতে পারেন না ॥৯॥

রাণি! আপনার পুত্রগণের শত্রু পাণ্ডবেরাও ক্ষয় হইতে মুক্ত হয় নাই। কারণ, অশ্বত্থামপ্রভৃতি আমরাও তাহাদের যাহা করিয়াছি, তাহা শ্রবণ করুন—॥১০॥

'ভীম অন্যায়ভাবে আপনার পুত্র দুর্য্যোধনকে নিহত করিয়াছে শুনিয়া, আমরা নিদ্রিত জনপূর্ণ পাণ্ডবশিবিরে প্রবেশ করিয়া পাণ্ডবপক্ষের মহামারী ঘটাইয়াছি ॥১১॥

তথা বিশসনং কৃত্বা পুত্রশত্রুগণস্য তে।
প্রাদ্রবাম রণে স্থাতুং ন হি শক্যামহে ত্রয়ঃ ॥১৩॥
তে হি শূরা মহেষ্বাসাঃ ক্ষিপ্রমেষ্যন্তি পাণ্ডবাঃ।
অমর্ষবশমাপন্না বৈরং প্রতিচিকীর্ষবঃ ॥১৪॥
তে হতানাত্মজান্ শ্রুত্বা প্রমত্তাঃ পুরুষর্ষভাঃ।
অন্বিষ্যন্তঃ পদং শূরাঃ ক্ষিপ্রমেষ্যন্তি পাণ্ডবাঃ ॥১৫॥
তেষান্তু কদনং কৃত্বা সংস্থাতুং নোৎসহামহে।
অনুজানীহি নো রাজ্ঞি! মা চ শোকে মনঃ কৃথাঃ ॥১৬॥
রাজ্ঞংস্ত্বমনুজানীহি ধৈর্য্যমাতিষ্ঠ চোত্তমম্।
নিষ্ঠান্তং পশ্য চাপি ত্বং ক্ষাত্রং ধর্ম্মঞ্চ কেবলম্ ॥১৭॥

ভারতকৌমুদী

পাঞ্চালা ইতি। আত্মজা শিখণ্ড্যাদয়ঃ, দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ ॥১২॥

তথেতি। বিশসনং হিংসাম্। প্রাদ্রবাম শিবিরাৎ নিরগচ্ছাম ॥১৩॥

ত ইতি। মহেষ্বাসা মহাধনুর্দ্ধরাঃ। প্রতিচিকীর্ষবঃ প্রতীকারং কর্ত্তুমিচ্ছবঃ। ইত্যস্মাভিঃ সম্ভাবিতমিতি শেষঃ। অতএব প্রাদ্রবামেতি ভাবঃ ॥১৪॥

ত ইতি। প্রমত্তাঃ ক্রোধোন্মত্তাঃ সন্তঃ। পদম্ অস্মাকমবস্থিতিস্থানম্ ॥১৫॥

তেষামিতি। কদনং সৈন্যানাং মহামারীম্। নোৎসহামহে ন শক্নুমঃ ॥১৬॥

ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি সমস্ত পাঞ্চালকে আমরা নিহত করিয়াছি; আর দ্রুপদের সমস্ত পুত্রকে এবং দ্রৌপদীর সকল পুত্রকেও আমরা নিপাত করিয়াছি' ॥১২॥

রাণি! আপনার পুত্রের শত্রুগণকে সেইভাবে সংহার করিয়া আমরা পাণ্ডবশিবির হইতে নির্গত হইয়া আসিয়াছি। কারণ, কেবল আমরা তিনজন পাণ্ডবগণের সহিত সম্মুখযুদ্ধে অবস্থান করিতে সমর্থ হইতাম না ॥১৩॥

বীর ও মহাধনুর্দ্ধর সেই পাণ্ডবেরা ক্রুদ্ধ হইয়া শত্রুতার প্রতিশোধ লইবার ইচ্ছা করিয়া সত্বরই আসিবে (ইহা আমরা ভাবিয়াছিলাম) ॥১৪॥

বীর ও পুরুষশ্রেষ্ঠ পাণ্ডবেরা পুত্রগণকে নিহত শুনিয়া ক্রোধে উন্মত্ত হইয়া, আমাদিগকে অন্বেষণ করিতে করিতে সত্বরই আগমন করিবে ॥১৫॥

তাহাদের সৈন্যদের মধ্যে মহামারী ঘটাইয়া আমরা কোন একস্থানে থাকিতে পারি না। অতএব রাণি! আপনি আমাদিগকে চলিয়া যাইবার অনুমতি করুন এবং আপনিও শোকে মনোনিবেশ করিবেন না ॥১৬॥

(১৪)…বৈরং প্রতিজিহীর্ষবঃ—বঙ্গ বর্দ্ধ নি। (১৫) ..নিনীষন্তঃ পদং শূরাং ক্ষিপ্রমেব যশস্বিনি!—পি বর্দ্ধ।

ইত্যেবমুক্ত্বা রাজানং কৃত্বা চাভিপ্রদক্ষিণম্ ।
কৃপশ্চ কৃতবর্ম্মা চ দ্রোণপুত্রশ্চ ভারত ! ॥১৮॥
অবেক্ষমাণা রাজানং ধৃতরাষ্ট্রং মনীষিণম্ ।
গঙ্গামনু মহাত্মানস্তূর্ণমশ্বানচোদয়ন্ ॥১৯॥ (যুগ্মকম্)
অপক্রম্য তু তে রাজন্ ! সর্ব্ব এব মহারথাঃ ।
আমন্ত্র্যান্যোন্যমুদ্বিগ্নাস্ত্রিধা তে প্রযযুস্তদা ॥২০॥
জগাম হাস্তিনপুরং কৃপঃ শারদ্বতস্তদা ।
স্বমেব রাষ্ট্রং হার্দ্দিক্যো দ্রৌণির্ব্যাসাশ্রমং যযৌ ॥২১॥
এবং তে প্রযযুর্বীরা বীক্ষমাণাঃ পরস্পরম্ ।
ভয়ার্ত্তাঃ পাণ্ডুপুত্রাণামাগস্কৃত্বা মহাত্মনাম্ ॥২২॥
সমেত্য বীরা রাজানং তদা ত্বনুদিতে রবৌ ।
বিপ্রজগ্মুর্মহারাজ ! যথেচ্ছকমরিন্দমাঃ ॥২৩॥

ভারতকৌমুদী

রাজন্নিতি। আতিষ্ঠ অবলম্বস্ব। নিষ্ঠা যুদ্ধে বিনাশ এব অন্তো যস্য তম্ ॥১৭॥
ইতীতি। রাজানং ধৃতরাষ্ট্রম্। অনু লক্ষ্যীকৃত্য, অচোদয়ন্ প্রৈরয়ন্ ॥১৮—১৯॥
অপেতি। অপক্রম্য তস্মাদ্দেশাদপসৃত্য। তে কৃপাশ্বত্থামকৃতবর্ম্মাণঃ ॥২০॥
অথ তেষাং কঃ কতমং দেশং যযাবিত্যাহ জগামেতি। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা ॥২১॥
এবমিতি। আগঃ সুপ্তসৈন্যবিনাশেনাপরাধম্ ॥২২॥

রাজা! আপনিও আমাদিগকে যাইবার অনুমতি করুন এবং বিশেষরূপ ধৈর্য্য অবলম্বন করুন। কারণ, যুদ্ধে মৃত্যু হওয়াই ক্ষত্রিয়ের অন্তিম ধর্ম্ম' ॥১৭॥

ভরতনন্দন! ধৃতরাষ্ট্রকে এইরূপ বলিয়া এবং তাঁহাকে প্রদক্ষিণ করিয়া মহাত্মা কৃপাচার্য্য, অশ্বত্থামা ও কৃতবর্ম্মা বুদ্ধিমান্ রাজা ধৃতরাষ্ট্রের প্রতি দৃষ্টিপাত করিতে থাকিয়া সত্বর গঙ্গার দিকে অশ্বগুলিকে চালাইয়া দিলেন ॥১৮—১৯॥

সেই মহারথেরা তিনজনই সেইস্থান হইতে অপসৃত হইয়া পরস্পরকে সম্ভাষণ করিয়া তিন দিকে চলিয়া গেলেন ॥২০॥

তখন শরদ্বানের পুত্র কৃপাচার্য্য হস্তিনানগরে গমন করিলেন, কৃতবর্ম্মা নিজের আনর্ত্ত দেশে চলিয়া গেলেন এবং অশ্বত্থামা বেদব্যাসের আশ্রমে যাইয়া উপস্থিত হইলেন ॥২১॥

এইভাবে সেই বীরেরা তিনজন মহাত্মা পাণ্ডবগণের নিকটে অপরাধ করিয়া, ভয়ার্ত্ত হইয়া, পরস্পরের প্রতি দৃষ্টিপাত করিতে থাকিয়া, বিভিন্ন দেশে চলিয়া গিয়াছিলেন ॥২২॥

সমাসাদ্যাথ বৈ দ্রৌণিং পাণ্ডুপুত্রা মহারথাঃ।
ব্যজয়ন্ত রণে রাজন্! বিক্রম্য তদনন্তরম্ ॥২৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানে কৃপদ্রৌণিকৃতবর্ম্মদর্শনে দশমোঽধ্যায়ঃ ॥০॥ *

—————:০:—————

## একাদশোঽধ্যায়ঃ।

—————:০*০—————

বৈশম্পায়ন উবাচ।

হতেষু সর্বসৈন্যেষু ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
শুশ্রুবে পিতরং বৃদ্ধং নির্যান্তং গজসাহ্বয়াৎ ॥১॥
সোঽভ্যয়াৎ পুত্রশোকার্ত্তং পুত্রশোকপরিপ্লুতঃ।
শোচমানো মহারাজ! ভ্রাতৃভিঃ সহিতস্তদা ॥২॥

ভারতকৌমুদী

সমিতি। রাজানং ধৃতরাষ্ট্রম্। যথেচ্ছকম্ ইচ্ছানুসারেণ বিভিন্নদেশান্ ॥২৩॥

পূর্ব্বোক্তমেবানুবদতি জনমেজয় শ্রবণায় সমিতি। এতদ্বিস্তরোঽপি পূর্ব্বমুক্তঃ ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানে দশমোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

হতেষ্বিতি। পিতরং জ্যেষ্ঠতাতং ধৃতরাষ্ট্রম্, গজসাহ্বয়াৎ হস্তিনানগরাৎ ॥১॥

ভারতভাবদীপঃ

ক্রোশমাত্রমিতি ॥১—১৬॥ দিষ্টান্তং মরণম্ ॥১৭—২৩॥ তদনন্তরং কৃপাচার্য্য-কৃতবর্ম্মভ্যাং বিয়োগানন্তরম্ ॥২৪॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশমোঽধ্যায়ঃ ॥১০॥

মহারাজ! তৎকালে সেই বীরেরা সূর্য্যোদয়ের পূর্ব্বেই ধৃতরাষ্ট্রের নিকটে আসিয়া ইচ্ছানুসারে বিভিন্ন স্থানে গমন করিয়াছিলেন ॥২৩॥

রাজা! তাহার পর মহারথ পাণ্ডবেরা ব্যাসের আশ্রমে যাইয়া বিক্রমপ্রকাশ করিয়া যুদ্ধে অশ্বত্থামাকে জয় করিয়াছিলেন ॥২৪॥

———:০:———

বৈশম্পায়ন বলিলেন—সমস্ত সৈন্য নিহত হইলে, ধর্ম্মরাজ যুধিষ্ঠির শুনিতে পাইলেন যে, তাঁহার জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্র হস্তিনানগর হইতে নির্গত হইতেছেন ॥১॥

* '…একাদশোঽধ্যায়ঃ…' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

অন্বীয়মানো বীরেণ দাশার্হেণ মহাত্মনা।
যুযুধানেন চ তথা তথৈব চ যুযুৎসুনা ॥৩॥ (যুগ্মকম্)
তমন্বগাৎ সুদুঃখার্ত্তা দ্রৌপদী শোককর্ষিতা।
সহ পাঞ্চালযোষিদ্ভির্যাস্তত্রাসন্ সমাগতাঃ ॥৪॥
স গঙ্গামনু বৃন্দানি স্ত্রীণাং ভরতসত্তম !।
কুররীণামিবার্ত্তানাং ক্রোশন্তীনাং দদর্শ চ ॥৫॥
তাভিঃ পরিবৃতো রাজা ক্রোশন্তীভিঃ সহস্রশঃ।
ঊর্দ্ধবাহুভিরার্ত্তাভী রুদতীভিঃ প্রিয়াপ্রিয়ৈঃ ॥৬॥
ক্ব নু ধর্ম্মজ্ঞতা রাজ্ঞঃ ক্ব নু সত্যানৃশংসতা।
যচ্চাবধীৎ পিতৄন্ ভ্রাতৄন্ গুরূন্ পুত্রান্ সখীনপি ॥৭॥

ভারতকৌমুদী

স ইতি। অভ্যয়াৎ অভ্যগচ্ছৎ, পুত্রশোকার্ত্তং ধৃতরাষ্ট্রম্। অন্বীয়মানঃ অনুগম্যমানঃ, দাশার্হেণ তদ্বংশীয়েন কৃষ্ণেন ॥২—৩॥

তমিতি। পাঞ্চালযোষিদ্ভিঃ ধৃষ্টদ্যুম্নাদিভার্য্যাভিঃ ॥৪॥

স ইতি। স যুধিষ্ঠিরঃ, অনু লক্ষ্যীকৃত্য গচ্ছন্তীতি শেষঃ। কুররীণাং পক্ষিণী-বিশেষাণাম্ ॥৫॥

তাভিরিতি। রাজা ধৃতরাষ্ট্রো যযাবিতি শেষঃ। ক্রোশন্তীভিঃ উচ্চৈর্বদন্তীভিঃ প্রিয়াপ্রিয়ৈর্বাক্যৈঃ ॥৬॥

কানি তানি বাক্যানীত্যাহ ক্বেতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য। এষাং বাক্যানাং সত্যরূপতয় প্রিয়তা নিন্দাপ্রকাশকতয়া চাপ্রিয়তেতি বোধ্যম্। এবং পরত্রাপি ॥৭॥

---

মহারাজ! তখন পুত্রশোকার্ত্ত যুধিষ্ঠিরও ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া পুত্রশোকার্ত্ত ধৃতরাষ্ট্রের অভিমুখে গমন করিলেন। তৎকালে মহাত্মা কৃষ্ণ, সাত্যকি ও যুযুৎসু তাঁহার অনুগমন করিতে লাগিলেন ॥২—৩॥

সেই সময় পুত্রশোকে আকুলা ও অত্যন্তদুঃখিতা দ্রৌপদীও যুধিষ্ঠিরের অনুগমন করিতে থাকিলেন এবং যাঁহারা সেইখানে আসিয়াছিলেন, সেই সকল পাঞ্চালবীর-পত্নীগণও দ্রৌপদীর সঙ্গে সঙ্গে যাইতে লাগিলেন ॥৪॥

ভরতশ্রেষ্ঠ! ক্রমে যুধিষ্ঠির দেখিতে পাইলেন—শোকার্ত্ত বিধবা স্ত্রীগণ কুররী-(কুরুল) পক্ষিণীগণের ন্যায় উচ্চস্বরে রোদন করিতে থাকিয়া গঙ্গার দিকে গমন করিতেছে ॥৫॥

সেই বিধবা স্ত্রীগণ ঊর্দ্ধবাহু হইয়া রোদন করিতে থাকিয়া প্রিয় ও অপ্রিয় বাক্য সকল উচ্চারণ করতঃ, রাজা ধৃতরাষ্ট্রকে পরিবেষ্টন করিয়া যাইতেছিল ॥৬॥

ঘাতয়িত্বা কথং দ্রোণং ভীষ্মঞ্চাপি পিতামহম্।
মনস্তেঽভূম্মহাবাহো! হত্বা চাপি জয়দ্রথম্ ॥৮॥
কিং নু রাজ্যেন তে কার্য্যং পিতৄন্ ভ্রাতৄনপশ্যতঃ।
অভিমন্যুঞ্চ দুর্দ্ধর্ষং দ্রৌপদেয়াংশ্চ ভারত! ॥৯॥
অতীত্য তা মহাবাহুঃ ক্রোশন্তীঃ কুররীরিব।
ববন্দে পিতরং জ্যেষ্ঠং ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ॥১০॥
ততোঽভিবাদ্য পিতরং ধর্ম্মেণামিত্রকর্ষণাঃ।
ন্যবেদয়ন্ত নামানি পাণ্ডবাস্তেঽপি সর্ব্বশঃ ॥১১॥
তদাত্মজান্তকরণং পিতা পুত্রবধার্দ্দিতঃ।
অপ্রীয়মাণঃ শোকার্ত্তঃ পাণ্ডবং পরিষস্বজে ॥১২॥

ভারতকৌমুদী

ঘাতয়িত্বেতি। দ্রোণং গুরুং ব্রাহ্মণঞ্চেতি ভাবঃ। কথং কীদৃশভাবাপন্নং মনোঽভূদিতি সম্বন্ধঃ ॥৮॥

কিমিতি। কিং নু কার্য্যম্, অপি তু কিমপি নেত্যর্থঃ, সর্ব্বদা শোকোদ্দীপকত্বা-দিত্যাশয়ঃ ॥৯॥

অতীত্যেতি। অতীত্য অতিক্রম্য। ক্রোশন্তীঃ উচ্চৈঃ রুদতীঃ। কুররীঃ পক্ষিণী-বিশেষান্ ॥১০॥

তত ইতি। ধর্ম্মেণ ন্যায়েন, অমিত্রকর্ষণাঃ শত্রুদমনাঃ ॥১১॥

---

'ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের ধর্ম্মজ্ঞতা কোথায় এবং সত্যপরায়ণতা ও অনৃশংসতাই বা কোথায়?। যেহেতু তিনি পিতৃগণ, ভ্রাতৃগণ, গুরুগণ, পুত্রগণ এবং সখিগণকেও বধ করিয়াছেন ॥৭॥

মহাবাহু ধর্ম্মরাজ! গুরু ও ব্রাহ্মণ দ্রোণকে এবং পিতামহ ভীষ্মকে বধ করাইয়া বিশেষতঃ ভগিনীপতি জয়দ্রথকে বধ করিয়া, আপনার মনের অবস্থা কিরূপ হইয়াছিল ॥৮॥

ভরতনন্দন! পিতৃগণ, ভ্রাতৃগণ, দুর্দ্ধর্ষ অভিমন্যু ও দ্রৌপদীর পুত্রগণকে আপনি আর দেখিতে পাইতেছেন না; এ অবস্থায় আপনার রাজ্য দিয়া কি হইবে' ॥৯॥

কুররী-(কুরুল) পক্ষিণীগণের ন্যায় সেই বিধবারা এইরূপ উচ্চস্বরে রোদন করিতেছিল; সেই অবস্থায় ধর্ম্মরাজ যুধিষ্ঠির তাহাদিগকে অতিক্রম করিয়া যাইয়া জ্যেষ্ঠ ধৃতরাষ্ট্রকে নমস্কার করিলেন ॥১০॥

পরে ন্যায় অনুসারে শত্রুদমনকারী অন্যান্য পাণ্ডবেরাও জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্রকে অভিবাদন করিয়া, আপনাদের সকলেরই নাম বলিলেন ॥১১॥

ধর্ম্মরাজং পরিষ্বজ্য সান্ত্বয়িত্বা চ ভারত ।
দুষ্টাত্মা ভীমমন্বিচ্ছন্ দিধক্ষুরিব পাবকঃ ॥১৩॥
স কোপপাবকস্তস্য শোকবায়ুসমীরিতঃ ।
ভীমসেনময়ং দাবং দিধক্ষুরিব দৃশ্যতে ॥১৪॥
তস্য সঙ্কল্পমাজ্ঞায় ভীমং প্রত্যশুভং হরিঃ ।
ভীমমাক্ষিপ্য পাণিভ্যাং প্রদদৌ ভীমমায়সম্ ॥১৫॥
প্রাগেব তু মহাবুদ্ধির্বুদ্ধা তস্যেঙ্গিতং হরিঃ ।
সংবিধানং মহাপ্রাজ্ঞস্তত্র চক্রে জনার্দ্দনঃ ॥১৬॥
তং গৃহীত্বৈব পাণিভ্যাং ভীমসেনময়স্ময়ম্ ।
বভঞ্জ বলবান্ রাজা মন্যমানো বৃকোদরম্ ॥১৭॥

ভারতকৌমুদী

তদেতি। আত্মজানাং পুত্রাণামন্তকরণং নিঃশেষতাজনকম্। পিতা জ্যেষ্ঠতাতঃ ॥১২॥

ধর্ম্মেতি। দুষ্টাত্মা ভীমজিঘাংসাপূর্ণত্বাৎ দুরভিসন্ধিকহৃদয়ঃ। দিধক্ষুর্দগ্ধুমিচ্ছুঃ ॥১৩॥

স ইতি। শোক এব বায়ুস্তেন সমীরিতঃ সঞ্চালনেন সন্ধুক্ষিতঃ। দাবং বনম্ ॥১৪॥

তস্যেতি। সঙ্কল্পমভিপ্রায়ম্। অশুভং বধবিষয়কতয়া অমঙ্গলকরম্, হরিঃ কৃষ্ণঃ। আক্ষিপ্য আকৃষ্যাপসার্য্য, প্রদদৌ ধৃতরাষ্ট্রায়ার্পয়ামাস, আয়সং লৌহময়ম্ ॥১৫॥

প্রাগিতি। ইঙ্গিতমভিপ্রায়ম্। সংবিধানং প্রতীকারম্ ॥১৬॥

ভারতভাবদীপঃ

হতেষ্বিতি ॥১—৫॥ প্রিয়াপ্রিয়ৈঃ পাণ্ডবানাং প্রিয়াঃ অভিমন্যুপ্রভৃতয়ঃ, অপ্রিয়াঃ দুর্য্যোধনাদয়ঃ তৈর্হেতুভিঃ ক্রোশন্তীভিরিতি সম্বন্ধঃ ॥৬—১৪॥ আক্ষিপ্য নিবার্য্য, আয়সং

তখন পুত্রবধে পীড়িত ও শোকার্ত্ত ধৃতরাষ্ট্র অপ্রীতিসহকারেই পুত্রহন্তা যুধিষ্ঠিরকে আলিঙ্গন করিলেন ॥১২॥

ভরতনন্দন! এইভাবে যুধিষ্ঠিরকে আলিঙ্গন করিয়া এবং সান্ত্বনা দিয়া ধৃতরাষ্ট্র দগ্ধ করিবার অভিলাষী অগ্নির ন্যায় দুরভিসন্ধিপূর্ণ হৃদয়ে ভীমসেনকে অন্বেষণ করিতে লাগিলেন ॥১৩॥

তখন বুঝা গেল—ধৃতরাষ্ট্রের সেই ক্রোধানল শোকবায়ুতে সন্ধুক্ষিত হইয়া ভীমসেনরূপ বনকে যেন দগ্ধ করিবার ইচ্ছা করিতে লাগিল ॥১৪॥

ভীমের প্রতি ধৃতরাষ্ট্রের দুরভিসন্ধি জন্মিয়াছে, ইহা বুঝিতে পারিয়া কৃষ্ণ হস্তযুগলদ্বারা ভীমসেনকে টানিয়া সরাইয়া দিয়া একটা লৌহময় ভীমকে ধৃতরাষ্ট্রের সম্মুখে ঠেলিয়া দিলেন ॥১৫॥

মহাবুদ্ধিশালী ও অত্যন্তবিচক্ষণ কৃষ্ণ পূর্ব্বেই ধৃতরাষ্ট্রের অভিপ্রায় বুঝিতে পারিয়া তৎকালের উপযুক্ত ব্যবস্থাই করিলেন ॥১৬॥

নাগাযুতবলপ্রাণঃ স রাজা ভীমমায়সম্।
ভঙ্‌ক্ত্বা বিমথিতোরস্কঃ সুস্রাব রুধিরং মুখাৎ ॥১৮॥
ততঃ পপাত মেদিন্যাং তথৈব রুধিরোক্ষিতঃ।
প্রপুষ্পিতাগ্রশিখরঃ পারিজাত ইব দ্রুমঃ ॥১৯॥
প্রত্যগৃহ্লাচ্চ তং বিদ্বান্ সূতো গাবল্গণিস্তদা।
মৈবমিত্যব্রবীচ্চৈনং শময়ন্ সান্ত্বয়ন্নিব ॥২০॥
স তু কোপং সমুৎসৃজ্য গতমন্যুর্মহামনাঃ।
হা হা ভীমেতি চুক্রোশ নৃপঃ শোকসমন্বিতঃ ॥২১॥

ভারতকৌমুদী

তমিতি। অয়স্ময়ং মোহময়ম্। রাজা ধৃতরাষ্ট্রঃ ॥১৭॥

নাগেতি। নাগাযুতস্য দশসহস্রহস্তিনাং প্রাণ ইব প্রাণো বলং যস্য সঃ। বিমথিতং লৌহেনালোড়িতম্ উরো বক্ষো যস্য সঃ। সুস্রাব নিঃসারয়ামাস ॥১৮॥

তত ইতি। প্রপুষ্পিতানি প্রচুরপুষ্পান্বিতানি অগ্রাণি শিখরাণি পার্শ্বপল্লবাশ্চ যস্য সঃ ॥১৯॥

প্রতীতি। বিদ্বান্ তদবস্থাং জানন্, সূতঃ সূতবংশীয়ঃ। গাবল্গণির্গবল্গণপুত্রঃ সঞ্জয়ঃ। মৈবম্ এবং পুনঃ কর্ত্তুং ন চেষ্টস্ব, শময়ন্ ক্রোধহীনীকুর্ব্বন্ ॥২০॥

স ইতি। সমুৎসৃজ্য ভীমস্য হতত্বসম্ভাবনাৎ, গতমন্যুস্তিরোহিতদৈন্যঃ, চুক্রোশ উচ্চৈ রুরোদ ॥২১॥

---

তখন বলবান্ ধৃতরাষ্ট্র বাস্তবিক ভীমই মনে করিয়া হস্তযুগলদ্বারা বক্ষে ধারণ করিয়াই সেই লৌহময় ভীমটাকে ভাঙ্গিয়া ফেলিলেন ॥১৭॥

ধৃতরাষ্ট্রের দশসহস্র হস্তীর তুল্য বল ছিল; সুতরাং তিনি বাহুযুগলদ্বারা লৌহময় ভীমটাকে আলিঙ্গন করিয়া সেটাকে ভাঙ্গিয়া ফেলিতে সমর্থ হইলেন বটে, কিন্তু তাহাতে তাঁহার বক্ষে গুরুতর চাপ লাগিল, তাই তাঁহার মুখ হইতে রক্ত নিঃসৃত হইতে থাকিল ॥১৮॥

তৎকালে তিনি সেইরূপ রক্তসিক্ত হইয়া পুষ্পিতমস্তক পারিজাতবৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইতে লাগিলেন ॥১৯॥

তৎক্ষণাৎ সঞ্জয় তাঁহার অবস্থা বুঝিয়া তাঁহাকে ধরিয়া ফেলিলেন এবং শান্ত ও আশ্বস্ত করিতে থাকিয়াই যেন বলিলেন—'মহারাজ! এরূপ আর করিবার চেষ্টা করিবেন না' ॥২০॥

তখন প্রশস্তচিত্ত ধৃতরাষ্ট্র ক্রোধ পরিত্যাগ করিয়া অবসাদশূন্য হইয়া নূতন শোকাকুলভাবে 'হা হা ভীম' বলিয়া উচ্চস্বরে রোদন করিয়া উঠিলেন ॥২১॥

---

(২১) হতো ভীমং ততো জ্ঞাত্বা ··নি।

তং বিদিত্বা গতক্রোধং ভীমসেনবধার্দ্দিতম্ ।
বাসুদেবো বরঃ পুংসামিদং বচনমব্রবীৎ ॥২২॥
মা শুচো ধৃতরাষ্ট্র ! ত্বং নৈষ ভীমস্ত্বয়া হতঃ ।
আয়সী প্রতিমা হ্যেষা ত্বয়া রাজন্ ! নিপাতিতা ॥২৩॥
ত্বাং ক্রোধবশমাপন্নং বিদিত্বা ভরতর্ষভ ! ।
ময়াপকৃষ্টঃ কৌন্তেয়ো মৃত্যোর্দ্দংষ্ট্রান্তরং গতঃ ॥২৪॥
ন হি তে রাজশার্দ্দূল ! বলে তুল্যোঽস্তি কশ্চন ।
কঃ সহেত মহাবাহো ! বাহ্বোর্বিগ্রহণং নরঃ ॥২৫॥
যথান্তকমনুপ্রাপ্য জীবন্ কশ্চিন্ন মুচ্যতে ।
এবং বাহ্বন্তরং প্রাপ্য তব জীবেন্ন কশ্চন ॥২৬॥
তস্মাৎ পুত্রেণ যা তেঽসৌ প্রতিমা কারিতায়সী ।
ভীমস্য সেয়ং কৌরব্য ! তবৈবোপহৃতা ময়া ॥২৭॥

ভারতকৌমুদী

তমিতি । ভীমসেনবধেন তজ্জ্ঞানেন অর্দ্দিতং পীড়িতম্, পুংসাং বরঃ শ্রেষ্ঠঃ ॥২২॥
মেতি । মা শুচঃ ভীমার্থং শোকং ন কুরু । আয়সী লৌহময়ী ॥২৩॥
ত্বামিতি । কৌন্তেয়ো ভীমঃ । দংষ্ট্রান্তরং দন্তশ্রেণ্যভ্যন্তরং গত ইব ॥২৪॥
অথ কথমীদৃশং কৃতমিত্যাহ ন হীতি । বিগ্রহণং বিশেষেণ ধারণম্ ॥২৫॥
যথেতি । তব নিরতিশয়বলত্বাদিত্যাশয়ঃ ॥২৬॥

ধৃতরাষ্ট্রের ক্রোধ তিরোহিত হইয়াছে এবং তিনি ভীমসেনকে বধ করিয়াছেন, ইহা ভাবিয়া শোকে আকুল হইয়াছেন জানিয়া, পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ এই কথা বলিলেন—॥২২॥

'রাজা ! আপনি ভীমের জন্য শোক করিবেন না । কারণ, আপনি এ ভীমকে বধ করেন নাই; কিন্তু আপনি ভীমসেনের লৌহময়ী প্রতিমূর্ত্তি ভগ্ন করিয়াছেন ॥২৩॥

ভরতশ্রেষ্ঠ ! আপনি ক্রুদ্ধ হইয়াছেন, তাহাতে ভীম যেন মৃত্যুর দন্তশ্রেণীর অভ্যন্তরে প্রবেশ করিয়াছেন ইহা জানিয়া, আমি কুন্তীনন্দন ভীমকে আকর্ষণ করিয়া আনিয়াছিলাম ॥২৪॥

রাজশ্রেষ্ঠ ! জগতে কোন ব্যক্তিই বলে আপনার সমান নাই । অতএব মহাবাহু ! কোন্ মানুষ আপনার সুদৃঢ় বাহুবেষ্টন সহ্য করিতে সমর্থ হয় ॥২৫॥

যেমন কোন লোকই যমের নিকটে যাইয়া জীবিত অবস্থায় মুক্ত হইতে পারে না ; সেইরূপ কোন লোকই আপনার বাহুযুগলের ভিতরে যাইয়া জীবিত অবস্থায় মুক্ত হইতে পারে না ॥২৬॥

পুত্রশোকাভিসন্তাপাদ্ধর্ম্মাদপহৃতং মনঃ।
তব রাজেন্দ্র! তেন ত্বং ভীমসেনং জিঘাংসসি ॥২৮॥
ন ত্বেতত্তে ক্ষমং রাজন্! হন্যাস্ত্বং যদ্বৃকোদরম্।
ন হি পুত্রা মহারাজ! জীবেয়ুস্তে কথঞ্চন ॥২৯॥
তস্মাদ্‌যৎ কৃতমস্মাভির্ম্মন্যমানৈঃ শমং প্রতি।
অনুমন্যস্ব তৎ সর্ব্বং মা চ শোকে মনঃ কৃথাঃ ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানে আয়সভীমভঙ্গে একাদশোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

নন্থ কথং ত্বয়াকস্মাদেব ভীমপ্রতিমা লব্ধেত্যাহ তস্মাদিতি। পুত্রেণ দুর্য্যোধনেন, প্রতিমা প্রতিমূর্ত্তিঃ, কারিতা প্রহারকৌশলশিক্ষার্থং শিল্পিভির্নির্ম্মাপিতা, আয়সী লৌহময়ী। এতত্তু গদাযুদ্ধপর্ব্বণ্যপি দ্রষ্টব্যম্ ॥২৭॥

পুত্রেতি। অপহৃতং পুত্রশোকেনৈব। জিঘাংসসি হন্তুমিচ্ছসি ॥২৮॥

নেতি। ক্ষমমুচিতম্। নহি জীবেয়ুঃ ভীমসেনহননেঽপীতি ভাবঃ ॥২৯॥

তস্মাদিতি। মন্যমানৈঃ ন্যায্যতয়েতি শেষঃ, শমং শান্তিম্ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানে একাদশোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

লৌহময়ম্ ॥১৫॥ সংবিধানমায়সভীমস্য নির্ম্মাণম্ ॥১৬—২৭॥ পুত্রেতি। ধর্ম্মাদপকৃত-মালিঙ্গনচ্ছলেন ভীমবধঃ কর্ত্তব্য ইত্যাশয়ঃ ॥২৮॥ বৃকোদরেণ আহতা অপি ন জীবেয়ুঃ, গতায়ুষাং তেষাং নিমিত্তান্তরেণাপি নাশাবশ্যম্ভাবাদিতি ভাবঃ ॥২৯—৩০॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাদশোঽধ্যায়ঃ ॥১১॥

অতএব কৌরবনন্দন! আপনার পুত্র দুর্য্যোধন যে লৌহময়ী ভীমের প্রতিমূর্ত্তি নির্ম্মাণ করাইয়াছিলেন, সেই প্রতিমূর্ত্তিটীকেই আমি আপনার সম্মুখে রাখিয়াছিলাম ॥২৭॥

মহারাজ! পুত্রশোকানলের সন্তাপে আপনার মন ধর্ম্ম হইতে পরিভ্রষ্ট হইয়াছে; সেই জন্যই আপনি ভীমসেনকে বধ করিবার ইচ্ছা করিতেছেন ॥২৮॥

রাজা! আপনি যে ভীমসেনকে বধ করিবেন এটা আপনার পক্ষে উচিত নহে। কারণ, আপনি ভীমসেনকে বধ করিলেও আপনার পুত্রেরা কোন প্রকারেই আবার বাঁচিয়া উঠিবেন না ॥২৯॥

(২৯)···তদা রাজেন্দ্র!···পি বর্দ্ধ। * '···দ্বাদশোঽধ্যায়ঃ···' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

# দ্বাদশোঽধ্যায়ঃ।

——:*:——

বৈশম্পায়ন উবাচ।

তত এনমুপাতিষ্ঠন্ শৌচার্থং পরিচারিকাঃ।
কৃতশৌচং পুনশ্চৈনং প্রোবাচ মধুসূদনঃ ॥১॥
রাজন্! অধীতা বেদাস্তে শাস্ত্রাণি বিবিধানি চ।
শ্রুতানি চ পুরাণানি রাজধর্ম্মাশ্চ কেবলাঃ ॥২॥
এবং বিদ্বান্ মহাপ্রাজ্ঞঃ সমর্থঃ সন্ বলাবলে।
আত্মাপরাধাৎ কস্মাত্ত্বং কুরুষে কোপমীদৃশম্ ॥৩॥
উক্তবাংস্ত্বাং তদৈবাহং ভীষ্মদ্রোণৌ চ ভারত!।
বিদুরঃ সঞ্জয়শ্চৈব ত্বন্তু রাজন্! ন তৎ কৃথাঃ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। শৌচার্থং মূত্রপুরীষত্যাগানন্তরমুখাদিপ্রক্ষালনস্নানাদিসম্পাদনার্থম্ ॥১॥
রাজন্নিতি। তে ত্বয়া। কেবলা মুখ্যাঃ ॥২॥
এবমিতি। বলং বলপ্রকাশঃ অবলং বলাপ্রকাশশ্চ তস্মিন্ ॥৩॥
উক্তবানিতি। তদা যুদ্ধারম্ভাৎ পূর্ব্বকালে। কৃথাঃ অকৃথাঃ। অড়াগমাভাব আর্ষঃ

অতএব আমরা শান্তির বিষয়ে ন্যায়সঙ্গত মনে করিয়া যাহা করিয়াছি, আপনি তাহার অনুমোদন করুন; শোকের দিকে মন দিবেন না' ॥৩০॥

——:০:——

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর শৌচাদি সম্পাদন করাইবার জন্য পরিচারিকারা ধৃতরাষ্ট্রের নিকটে উপস্থিত হইল; পরে ধৃতরাষ্ট্রের শৌচ হইয়া গেলে, কৃষ্ণ তাঁহাকে বলিলেন—॥১॥

'রাজা! আপনি সমস্ত বেদ ও অন্যান্য বিবিধ শাস্ত্র অধ্যয়ন করিয়াছেন এবং সমস্ত পুরাণ ও প্রধান রাজধর্ম্ম শুনিয়াছেন ॥২॥

এইভাবে বিদ্বান্ হইয়া এবং বলপ্রকাশ ও বলের অপ্রকাশে সমর্থ থাকিয়া, পরে নিজেই অপরাধ করিয়া শেষে এইরূপ ক্রোধ করেন কেন? ॥৩॥

ভরতনন্দন রাজা! ভীষ্ম, দ্রোণ, বিদুর, সঞ্জয় এবং আমি সেই সময়ই আপনাকে বলিয়াছিলাম; কিন্তু আপনি তাহা করেন নাই ॥৪॥

স বার্য্যমাণো নাস্মাকমকার্ষীর্বচনং তদা।
পাণ্ডবানধিকং জানন্ বলে শৌর্য্যে চ কৌরব! ॥৫॥
রাজা হি যঃ স্থিরপ্রজ্ঞঃ স্বয়ং দোষানবেক্ষতে।
দেশকালবিভাগঞ্চ পরং শ্রেয়ঃ স বিন্দতি ॥৬॥
উচ্যমানস্তু যঃ শ্রেয়ো গৃহ্নীতে ন হিতাহিতে।
আপদঃ সমনুপ্রাপ্য স শোচত্যনয়ে স্থিতঃ ॥৭॥
ততোঽন্যবৃত্তমাত্মানং সমবেক্ষস্ব ভারত!।
রাজংস্ত্বং হ্যবিধেয়াত্মা দুর্য্যোধনবশে স্থিতঃ ॥৮॥
আত্মাপরাধাদাপন্নস্তৎ কিং ভীমং জিঘাংসসি।
তস্মাৎ সংযচ্ছ কোপং ত্বং সমনুস্মৃত্য দুষ্কৃতম্ ॥৯॥

ভারতকৌমুদী

স ইতি। বার্য্যমাণো যুদ্ধান্নিষিধ্যমানঃ ॥৫॥

রাজেতি। দোষান্ স্বপরয়োঃ। পরমুত্তমম্, শ্রেয়ো মঙ্গলম্, বিন্দতি লভতে ॥৬॥

উচ্যমান ইতি। গৃহ্নীতে অববুধ্যতে। অনয়ে দুর্নীত্যাম্ ॥৭॥

তত ইতি। অন্যবৃত্তম্ অন্যৎ হিতবিপরীতং বৃত্তং ব্যবহারো যস্য তম্। অবিধেয়াত্মা অস্বাধীনঃ স্বভাবঃ ॥৮॥

আত্মেতি। আপন্ন আপদং প্রাপ্তোঽসি। সংযচ্ছ নিরুন্ধি, দুষ্কৃতমাত্মনো দুর্ব্যবহারম্ ॥৯॥

---

কৌরবনন্দন! তখন আমরা আপনাকে যুদ্ধ করিতে নিষেধ করিয়াছিলাম; কিন্তু শক্তি ও যুদ্ধকৌশলে পাণ্ডবগণকে অধিক জানিয়াও আপনি আমাদের কথা রক্ষা করেন নাই ॥৫॥

স্থিরবুদ্ধি যে রাজা নিজের স্বপক্ষ ও পরপক্ষের দোষ এবং দেশ ও কালের বিভাগ বুঝিতে পারেন; তিনি বিশেষ মঙ্গল লাভ করেন ॥৬॥

হিতবাক্য বলিলেও যে ব্যক্তি হিত বা অহিত বোঝে না; সেই দুর্নীতিপরায়ণ ব্যক্তি বিপদে পতিত হইয়া শোক করিতে থাকে ॥৭॥

ভরতনন্দন রাজা! সুতরাং আপনি যে অহিত কার্য্য করিতেন, তাহা পর্য্যালোচনা করিয়া দেখুন। তৎকালে আপনি দুর্য্যোধনেরই অধীন ছিলেন; আপনার মন স্বাধীন ছিল না ॥৮॥

অতএব আপনি আপনার নিজের অপরাধেই বিপন্ন হইয়াছেন; সুতরাং ভীমকে বধ করিবার ইচ্ছা করিতেছেন কেন?। সেই জন্য আপনি আপনার নিজের দুষ্কার্য্য স্মরণ করিয়া ক্রোধ সংবরণ করুন ॥৯॥

---

(৮) ততো নিবৃত্তমাত্মানং···পি।

যস্ত তাং স্পর্দ্ধয়া ক্ষুদ্রঃ পাঞ্চালীমানয়ৎ সভাম্ ।
স হতো ভীমসেনেন বৈরং প্রতিজিহীর্ষতা ॥১০॥
আত্মনোঽতিক্রমং পশ্য পুত্রস্য চ দুরাত্মনঃ ।
যদনাগসি পাণ্ডূনাং পরিত্যাগঃ পরন্তপ ! ॥১১॥
বৈশম্পায়ন উবাচ ।
এবমুক্তঃ স কৃষ্ণেন সর্ব্বং সত্যং জনাধিপ ! ।
উবাচ দেবকীপুত্রং ধৃতরাষ্ট্রো মহীপতিঃ ॥১২॥
এবমেতন্মহাবাহো ! যথা বদসি মাধব ! ।
পুত্রস্নেহশ্চ ধর্ম্মাত্মন্ ! ধৈর্য্যান্মাং সমচালয়ৎ ॥১৩॥
দিষ্ট্যা তু পুরুষব্যাঘ্রো বলবান্ সত্যবিক্রমঃ ।
ত্বদ্গুপ্তো নাগমৎ কৃষ্ণ ! ভীমো বাহ্বন্তরং মম ॥১৪॥

ভারতকৌমুদী

য ইতি। ক্ষুদ্রো নীচাশয়ঃ, পাঞ্চালীং দ্রৌপদীম্, প্রতিজিহীর্ষতা প্রতিশোধয়িতুমিচ্ছতা ॥১০॥

আত্মন ইতি। অতিক্রমং সুনীতিবর্জনম্। পুত্রস্য দুর্য্যোধনস্য। অনাগসি অপরাধাভাবে ॥১১॥

এবমিতি। সর্ব্বং সত্যং প্রকৃতবিষয়ত্বাদিত্যাশয়ঃ ॥১২॥

এবমিতি। পুত্রস্নেহাদেবাহং পরাধীনো জাতঃ, ন পুনঃ স্ববুদ্ধ্যেতি ভাবঃ ॥১৩॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩॥ ন তৎ কৃথাঃ ন কৃতবানসি, অড়ভাব আর্ষঃ ॥৪—৬॥ শ্রেয়ো হিতাহিতে উচ্যমানো ন গৃহ্ণীত ইত্যন্বয়ঃ ॥৭—১০॥ অনাগসি অপরাধাভাবে, পরিত্যাগো রাজ্যাপ্রদানেন তিরস্কারঃ ॥১১—১৭॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাদশোঽধ্যায়ঃ ॥১২॥

তৎকালে যে নীচাশয় দ্রৌপদীকে সভায় আনয়ন করিয়াছিল; ভীমসেন সেই শত্রুতার প্রতিশোধ দিবার ইচ্ছা করিয়া তাহাকে বধ করিয়াছেন ॥১০॥

শত্রুসন্তাপক রাজা! আপনি আপনার নিজের এবং দুরাত্মা পুত্রের নীতিলঙ্ঘনটা পর্য্যালোচনা করিয়া দেখুন। যে হেতু আপনারা বিনা অপরাধে পাণ্ডবগণকে পরিত্যাগ করিয়াছিলেন' ॥১১॥

বৈশম্পায়ন বলিলেন—নরনাথ! কৃষ্ণ এইরূপ সমস্ত সত্যকথা বলিলে, রাজা ধৃতরাষ্ট্র তাঁহাকে কহিলেন—॥১২॥

'মহাবাহু কৃষ্ণ! তুমি যাহা বলিলে, তাহা সত্য। কিন্তু ধর্ম্মাত্মা! তৎকালে পুত্রস্নেহই আমাকে ধৈর্য্যচ্যুত করিয়াছিল ॥১৩॥

ইদানীং ত্বহমেকাগ্রো গতমন্যুর্গতজ্বরঃ।
মধ্যমং পাণ্ডবং বীরং স্প্রষ্টুমিচ্ছামি মাধব! ॥১৫॥
হতেষু পার্থিবেন্দ্রেষু পুত্রেষু নিহতেষু বৈ।
পাণ্ডুপুত্রেষু বৈ শর্ম্ম প্রীতিশ্চাপ্যবতিষ্ঠতে ॥১৬॥
ততঃ স ভীমঞ্চ ধনঞ্জয়ঞ্চ মাদ্র্যাশ্চ পুত্রৌ পুরুষপ্রবীরৌ।
পস্পর্শ গাত্রৈঃ প্ররুদন্ সুগাত্রানাশ্বাস্য কল্যাণমুবাচ চৈনান্ ॥১৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে ধৃতরাষ্ট্রকোপবিমোচনে দ্বাদশোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

ভারতকৌমুদী

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। ত্বয়া গুপ্তো রক্ষিতঃ ॥১৪॥

ইদানীমিতি। একাগ্রঃ ভীমালিঙ্গনে অভিনিবিষ্টঃ, গতমন্যুস্তিরোহিতক্রোধঃ, গতজ্বরঃ ভীমবিষয়ে নষ্টশোকসন্তাপঃ ॥১৫॥

হতেম্বিতি। শর্ম্ম মম সুখম্, প্রীতিঃ স্নেহঃ ॥১৬॥

তত ইতি। সুগাত্রান্ সুখস্পর্শাঙ্গান্। উবাচ পপ্রচ্ছ ॥১৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে দ্বাদশোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

কৃষ্ণ! বলবান্ ও যথার্থবিক্রমশালী তোমার রক্ষিত পুরুষশ্রেষ্ঠ ভীমসেন ভাগ্যবশতই আমার বাহুযুগলের অভ্যন্তরে পতিত হন নাই ॥১৪॥

মাধব! এখন আমার ক্রোধ তিরোহিত হইয়াছে এবং ভীমের বিষয়ে শোক-সন্তাপও অপসৃত হইয়া গিয়াছে; বিশেষতঃ আমি একাগ্রচিত্ত হইয়াছি। অতএব আমি মধ্যমপাণ্ডবকে স্পর্শ করিবার ইচ্ছা করিতেছি ॥১৫॥

কারণ, আমার পক্ষের রাজশ্রেষ্ঠগণ ও পুত্রগণ নিহত হওয়ায় এখন আমার সমস্ত সুখই পাণ্ডবগণের উপর নির্ভর করিতেছে এবং আমার স্নেহও একমাত্র উঁহাদের উপরই গিয়া পড়িয়াছে' ॥১৬॥

তদনন্তর ধৃতরাষ্ট্র—শোভনাঙ্গ ভীম, অর্জ্জুন এবং পুরুষশ্রেষ্ঠ নকুল ও সহদেবকে আলিঙ্গন করিয়া ও আশ্বাস দিয়া তাঁহাদের মঙ্গলপ্রশ্ন করিলেন ॥১৭॥

(১৫) ইদানীং ত্বহমব্যগ্রঃ···নি। (১৬)···পাণ্ডুপুত্রেষু মে ধর্ম্মঃ···নি। * '···ত্রয়োদশো-ঽধ্যায়ঃ··' পি বঙ্গ বৰ্দ্ধ বা সো।

# ত্রয়োদশোঽধ্যায়ঃ।

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

ধৃতরাষ্ট্রাভ্যনুজ্ঞাতাস্ততস্তে কুরুপুঙ্গবাঃ।
অভ্যযুর্ভ্রাতরঃ সর্ব্বে গান্ধারীং সহকেশবাঃ ॥১॥
ততো জ্ঞাত্বা হতামিত্রং ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্।
গান্ধারী পুত্রশোকার্ত্তা শপ্তুমৈচ্ছদনিন্দিতা ॥২॥
তস্যাঃ পাপমভিপ্রায়ং বিদিত্বা পাণ্ডবান্ প্রতি।
ঋষিঃ সত্যবতীপুত্রঃ প্রাগেব সমবুধ্যত ॥৩॥
স গঙ্গায়ামুপস্পৃশ্য পুণ্যগন্ধি পয়ঃ শুচিঃ।
তং দেশমুপসংপেদে পরমর্ষির্মনোজবঃ ॥৪॥
দিব্যেন চক্ষুষা পশ্যন্ মনসানুকৃতেন চ।
সর্ব্বপ্রাণভৃতাং ভাবং স তত্র সমবুধ্যত ॥৫॥

ভারতকৌমুদী

ধৃতেতি। কুরুপুঙ্গবাঃ কুরুবংশীয়শ্রেষ্ঠাঃ পাণ্ডবাঃ। কেশবেন সহেতি তে ॥১॥
তত ইতি। হতা অমিত্রাঃ শত্রবো যেন তম্। অনিন্দিতা ব্যভিচারাদিদোষাভাবাৎ ॥২॥
তস্যা ইতি। সত্যবতীপুত্রো ব্যাসঃ। সমবুধ্যত তন্নিবারণে সতর্কোঽভবৎ ॥৩॥
স ইতি। উপস্পৃশ্য স্নাত্বা, পুণ্যগন্ধিনা পয়সা জলেন শুচিঃ পবিত্রঃ। উপসংপেদে জগাম। মনস ইব জবো যোগপ্রভাবাদ্বেগো যস্য সঃ। অতএব দ্রুতগতিরিত্যাশয়ঃ ॥৪॥
দিব্যেনেতি। অনুকৃতেন যোগপ্রভাবিতেন ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—তদনন্তর ধৃতরাষ্ট্র অনুমতি করিলে, সেই কৌরবশ্রেষ্ঠ পাণ্ডবেরা পঞ্চভ্রাতাই কৃষ্ণের সহিত মিলিত হইয়া গান্ধারীর নিকটে গমন করিলেন ॥১॥

ধর্ম্মরাজ যুধিষ্ঠির সমস্ত শত্রুকেই নিহত করিয়াছেন জানিয়া পুত্রশোকার্ত্তা ও অনিন্দিতা গান্ধারী তাঁহার উপরে অভিসম্পাত করিবার ইচ্ছা করিলেন ॥২॥

পাণ্ডবগণের উপরে গান্ধারীর দুষ্ট অভিপ্রায় জন্মিয়াছে জানিয়া বেদব্যাস পূর্ব্বেই সে বিষয়ে সতর্ক হইলেন ॥৩॥

মহর্ষি ও মনের ন্যায় বেগগামী বেদব্যাস গঙ্গাস্নান করিয়া তাহার পবিত্র জলে পবিত্র হইয়া সেইস্থানে যাইয়া উপস্থিত হইলেন ॥৪॥

স স্নুষামব্রবীৎ কালে কল্যবাদী মহাতপাঃ।
শাপকালমবাক্ষিপ্য ক্ষমাকালমুদীরয়ন্ ॥৬॥
ন কোপঃ পাণ্ডবে কার্য্যো গান্ধারি! শমমাপ্নুহি।
রজো নিগৃহ্যতামেতৎ শৃণু চেদং বচো মম ॥৭॥
উক্তাস্যষ্টাদশাহানি পুত্রেণ জয়মিচ্ছতা।
শিবমাশংস মে মাতর্যুধ্যমানস্য শত্রুভিঃ ॥৮॥
সা তথা যাচ্যমানা ত্বং যুদ্ধকালে জয়ৈষিণা।
উক্তবত্যসি কল্যাণি! যতো ধর্ম্মস্ততো জয়ঃ ॥৯॥
ন চাপ্যতীতাং গান্ধারি! বাচং তে বিতথামহম্।
স্মরামি ভাষমাণাং হি ত্বামহং সত্যবাদিনীম্ ॥১০॥

ভারতকৌমুদী

স ইতি। স্নুষাং পুত্রবধূং গান্ধারীম্। কালে তস্মিন্নেব সময়ে, কল্যবাদী অনাময়-প্রশ্নকারী সন্। অবাক্ষিপ্য নিরস্য। উদীরয়ন্ ব্রুবন্ ॥৬॥

নেতি। শমং কোপনিবৃত্ত্যা সৌম্যতাম্। রজঃ ক্রোধমূলীভূতো রজোগুণঃ ॥৭॥

উক্তেতি। শিবং মঙ্গলং জয়মিত্যর্থঃ, আশংস আশীর্বিষয়ং কুরু ॥৮॥

সেতি। জয়ৈষিণা পুত্রেণ দুর্য্যোধনেন ॥৯॥

নেতি। বিতথাং মিথ্যাভূতাম্। স্মরামি চিরমেবেত্যাশয়ঃ ॥১০॥

---

মহর্ষি বেদব্যাস দিব্য চক্ষু ও যোগপ্রভাবিত মনদ্বারা সমস্ত প্রাণীর মনের অভিপ্রায়ই দেখিতে পাইতেন বলিয়া পূর্ব্বেই সে বিষয় বুঝিয়াছিলেন ॥৫॥

সুতরাং মহাতপা বেদব্যাস সেখানে উপস্থিত হইয়াই অনাময়প্রশ্ন করিয়া এবং 'এটা শাপের সময় নহে, ক্ষমা করিবারই সময়' এই কথা বলিয়া পুত্রবধূ গান্ধারীকে বলিলেন—॥৬॥

'গান্ধারি! তুমি পাণ্ডবগণের উপরে ক্রোধ করিও না; শান্ত হও, ক্রোধের মূল এই রজোগুণকে দমন কর। আমার এই কথাগুলি শোন—॥৭॥

তোমার পুত্র দুর্য্যোধন জয়াভিলাষী হইয়া এই আঠার দিনের প্রত্যেক দিনই তোমার নিকট যাইয়া বলিত যে, 'মা! আমি শত্রুগণের সহিত যুদ্ধ করিতেছি; আপনি আমার জয় হউক বলিয়া আশীর্ব্বাদ করুন' ॥৮॥

কল্যাণি! জয়াভিলাষী দুর্য্যোধন তোমার নিকট সেইরূপ প্রার্থনা করিলেও তুমিও প্রত্যহই বলিতে যে, 'যে পক্ষে ধর্ম্ম আছেন, সেই পক্ষেই জয় হইবে' ॥৯॥

---

(৭)···বচো নিগৃহ্যতাং···বঙ্গ বৰ্দ্ধ। (৮) পুরোক্তা যুদ্ধকালে ত্বং···নি।

(১০) বাচাপ্যতীতে মা ক্রোধে মনঃ কুরু···নি।

বিগ্রহে তুমুলে রাজ্ঞাং গত্বা পরমসংশয়ম্ ।
জিতং পাণ্ডুসুতৈর্যুদ্ধে নূনং ধর্ম্মস্ততোঽধিকঃ ॥১১॥
ক্ষমাশীলা পুরা ভূত্বা সাদ্য ন ক্ষমসে কথম্ ।
অধর্ম্মং জহি ধর্ম্মজ্ঞে ! যতো ধর্ম্মস্ততো জয়ঃ ॥১২॥
সা ত্বং ধর্ম্মং পরিস্মৃত্য বাচঞ্চোক্তাং মনস্বিনি ! ।
কোপং সংযচ্ছ গান্ধারি ! পাণ্ডবেষু সুতেষু তে ॥১৩॥

গান্ধার্য্যুবাচ ।

ভগবন্নাভ্যসূয়ামি নৈতানিচ্ছামি নশ্যতঃ ।
পুত্রশোকেন তু বলাম্মনো বিহ্বলতীব মে ॥১৪॥

ভারতকৌমুদী

বিগ্রহ ইতি। বিগ্রহে যুদ্ধে। ততস্তস্মিন্ পক্ষে ॥১১॥

ক্ষমেতি। যতো যত্র, ততস্তত্র, জয়োঽভবদেবেতি ভাবঃ ॥১২॥

সেতি। বাচং যতো ধর্ম্মস্ততো জয় ইত্যেবংরূপাং প্রাগুক্তাম্। সংযচ্ছ নিরুন্ধি ॥১৩॥

ভগবন্নিতি। অভ্যসূয়ামি দোষারোপপাত্রীকরোমি। বিহ্বলতীব তেন শপ্তুমিচ্ছা জাতেতি ভাবঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

ধৃতরাষ্ট্রেতি ॥১—৫॥ কল্যবাদী হিতবাদী ॥৬॥ এতদ্বচঃ পাণ্ডবান্ শপ্তুমুদ্যতং বাক্যম ॥৭—৯॥ ন চাস্য তাং তামিতি পাঠে অস্য এনং দুর্য্যোধনং তোষমাণায়া আশীর্ব্বচনেন

গান্ধারি ! তুমি চিরদিনই সত্যকথা বলিয়া আসিতেছ ; সুতরাং তুমি পূর্ব্বে কখনও যে মিথ্যা কথা বলিয়াছ, এরূপ আমার স্মরণ হয় না ॥১০॥

পাণ্ডবেরা রাজাদের তুমুল যুদ্ধে গুরুতর সংশয়াপন্ন হইয়া শেষে জয়লাভ করিয়াছেন। অতএব নিশ্চয়ই বুঝিতে হইবে যে, সেই দিকেই ধর্ম্ম অধিক রহিয়াছে ॥১১॥

ধর্ম্মজ্ঞে ! তুমি পূর্ব্বে ক্ষমাশীলা হইয়া এখন ক্ষমা করিতেছ না কেন ; অতএব অধর্ম্ম পরিত্যাগ কর। যে দিকে ধর্ম্ম ছিল, সেদিকে ত জয় হইয়াছেই ॥১২॥

প্রশস্তহৃদয়ে ! গান্ধারি ! তুমি ধর্ম্ম এবং পূর্ব্বের কথা স্মরণ করিয়া তোমার পুত্রস্থানীয় পাণ্ডবগণের উপরের ক্রোধ সংবরণ কর' ॥১৩॥

গান্ধারী বলিলেন—'ভগবন্ ! আমি পাণ্ডবগণের উপরে দোষারোপ করি না এবং ইহাদের বিনাশও ইচ্ছা করি না ; তবে পুত্রশোকে আমার মন যেন বিহ্বল হইয়া গিয়াছে ॥১৪॥

যথৈব কুন্ত্যা কৌন্তেয়া রক্ষিতব্যাস্তথা ময়া।
তথৈব ধৃতরাষ্ট্রেণ রক্ষিতব্যা যথা ময়া ॥১৫॥
দুর্য্যোধনাপরাধেন শকুনেঃ সৌবলস্য চ।
কর্ণদুঃশাসনাভ্যাঞ্চ বৃত্তোঽয়ং কুরুসংক্ষয়ঃ ॥১৬॥
নাপরাধ্যতি বীভৎসুর্ন চ পার্থো বৃকোদরঃ।
নকুলঃ সহদেবো বা নৈব জাতু যুধিষ্ঠিরঃ ॥১৭॥
যুধ্যমানা হি কৌরব্যাঃ কৃন্তমানাঃ পরস্পরম্।
নিহতাঃ সহিতাশ্চান্যৈস্তত্র নাস্ত্যপ্রিয়ং মম ॥১৮॥
কিন্তু কর্ম্মাকরোদ্ভীমো বাসুদেবস্য পশ্যতঃ।
দুর্য্যোধনং সমাহূয় গদাযুদ্ধে মহামনাঃ ॥১৯॥

ভারতকৌমুদী

যথেতি। কৌন্তেয়ানাং কুন্তীবদাবয়োরপি পুত্রত্বাদিত্যাশয়ঃ ॥১৫॥
দুর্য্যোধনেতি। কর্ণদুঃশাসনাভ্যাং কর্ণদুঃশাসনয়োঃ, বৃত্তো জাতঃ ॥১৬॥
নেতি। বীভৎসুরর্জ্জুনঃ। জাতু কদাচিৎ ॥১৭॥
যুধ্যেতি। কৃন্তমানাশ্ছিন্দন্তঃ। অপ্রিয়ং নাস্তি যুদ্ধে হননস্য স্বাভাবিকত্বাৎ ॥১৮॥

ভারতভাবদীপঃ

তোষয়ন্ত্যাস্তে তব তাং তাং বাচং বিতথাং ন স্মরামীত্যন্বয়ঃ ॥১০—১৭॥ কৃতমানাঃ কৃতাহঙ্কারাঃ ॥১৮—২১॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥১৩॥

কুন্তীপুত্রগণকে কুন্তীর যেমন রক্ষা করা উচিত; তেমন আমারও উহাদিগকে রক্ষা করা উচিত এবং আমার যেমন রক্ষা করা উচিত; তেমন ধৃতরাষ্ট্রেরও রক্ষা করা উচিত ॥১৫॥

দুর্য্যোধন, সুবলনন্দন শকুনি, কর্ণ এবং দুঃশাসনের অপরাধেই এই কৌরবক্ষয় হইয়াছে ॥১৬॥

কিন্তু অর্জ্জুন, ভীমসেন, নকুল বা সহদেব কোন অপরাধ করেন নাই। যুধিষ্ঠিরত কখনই না ॥১৭॥

কৌরবেরা পরস্পর যুদ্ধ ও বিনাশ করিতে থাকিয়া সম্মিলিত ভাবে নিহত হইয়াছেন; সুতরাং উহাতে আমার অপ্রীতিকর কিছুই হয় নাই ॥১৮॥

কিন্তু প্রশস্তহৃদয় ভীমসেন গদাযুদ্ধে দুর্য্যোধনকে আহ্বান করিয়া, কৃষ্ণের সাক্ষাতেই একটা কার্য্য করিয়াছেন ॥১৯॥

(১৮)···কৃতমনাঃ পরস্পরম্—বঙ্গ।

শিক্ষয়াভ্যধিকং জ্ঞাত্বা চরন্তং বহুধা রণে।
অধো নাভ্যাঃ প্রহৃতবান্ তন্মে কোপমবর্দ্ধয়ৎ ॥২০॥
কথং নু ধর্ম্মং ধর্ম্মজ্ঞৈঃ সমুদ্দিষ্টং মহাত্মভিঃ।
ত্যজেয়ুরাহবে শূরাঃ প্রাণহেতোঃ কথঞ্চন ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে গান্ধারীসান্ত্বনায়াং ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

## চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

———:০*০———

বৈশম্পায়ন উবাচ।
তচ্ছ্রুত্বা বচনং তস্যা ভীমসেনোঽথ ভীতবৎ।
গান্ধারীং প্রত্যুবাচেদং বচঃ সানুনয়ং তদা ॥১॥

ভারতকৌমুদী

কিস্বিতি। অত্র বাসুদেবস্য নিবারণমুচিতমাসীদিত্যাশয়ঃ ॥১৯॥

কিং তৎ কর্ম্মেত্যাহ শিক্ষয়েতি। অভ্যধিকং দুর্য্যোধনমিতি শেষঃ। নাভেরধো গদাপ্রহারস্যান্যায্যত্বাৎ ॥২০॥

কথমিতি। সমুদ্দিষ্টং সর্ব্বহিতোদ্দেশেন নির্দ্দিষ্টম্। ভীমেন তত্ত্যাগাৎ মে ক্রোধ ইতি ভাবঃ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

তদিতি। ভীতবৎ শাপাদ্ভীত ইব, অথ চ তস্যা দয়ালুত্বাদাশ্বস্তোঽপীত্যাশয়ঃ ॥১॥

দুর্য্যোধন গদাযুদ্ধশিক্ষায় অধিক নিপুণ এবং তিনি রণস্থলে বিবিধ মার্গে বিচরণ করিতেছিলেন; সেই অবস্থায় ভীমসেন তাহার নাভির অধোদেশে গদাপ্রহার করিয়াছিলেন। এই ব্যাপারটাই আমার ক্রোধ বৃদ্ধি করিয়াছে ॥২০॥

মহাত্মা ধর্ম্মজ্ঞেরা সকলেরই হিতোদ্দেশে ধর্ম্ম নির্দ্দিষ্ট করিয়া গিয়াছেন; কিন্তু বীরেরা প্রাণ রক্ষার জন্য কি করিয়া সে ধর্ম্মকে কোন প্রকারে ত্যাগ করিতে পারেন' ॥২১॥

* '…চতুর্দ্দশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

অধর্ম্মো যদি বা ধর্ম্মস্ত্রাসাত্তত্র ময়া কৃতঃ।
আত্মানং ত্রাতুকামেন তন্মে ত্বং ক্ষন্তুমর্হসি ॥২॥
ন হি ধর্ম্মেণ পুত্রস্তে পাতিতোঽসৌ মহাবলঃ।
ন শক্যঃ কেনচিদ্ধন্তুমতো বিষমমাচরম্ ॥৩॥
অধর্ম্মেণ জিতঃ পূর্ব্বং তেন চাপি যুধিষ্ঠিরঃ।
নিকৃতাশ্চ সদৈব স্ম ততো বিষমমাচরম্ ॥৪॥
সৈন্যস্যৈকোঽবশিষ্টোঽয়ং গদাযুদ্ধে চ বীর্য্যবান্।
ন ত্যক্ষতি হৃতং রাজ্যমিতি বৈ তৎ কৃতং ময়া ॥৫॥
রাজপুত্রীঞ্চ পাঞ্চালীমেকবস্ত্রাং রজস্বলাম্।
ভবত্যা বিদিতং সর্ব্বমুক্তবান্ যৎ সুতস্তব ॥৬॥

ভারতকৌমুদী

অধর্ম্ম ইতি। ত্রাসাৎ প্রাণভয়াৎ, কৃতো দুর্য্যোধনস্য নাভেরধো গদাপ্রহারঃ ॥২॥
আত্মাপরাধমঙ্গীকুর্ব্বন্নাহ ন হীতি। বিষমমন্যায্যম্ ॥৩॥
অধর্ম্মেণেতি। জিতো দ্যূতক্রীড়ায়াম্। নিকৃতা নির্ব্বাসনাদিনা প্রতারিতাঃ ॥৪॥
সৈন্যস্যেতি। বীর্য্যবান্ নিপুণঃ। তদন্যায্যম্ ॥৫॥
রাজপুত্রীমিতি। পাঞ্চালীং দ্রৌপদীম্। সুতো দুর্য্যোধনঃ ॥৬॥

বৈশম্পায়ন কহিলেন—তখন ভীমসেন গান্ধারীর সেই সকল কথা শুনিয়া ভীতের ন্যায় হইয়া অনুনয়ের সহিত তাঁহাকে এই কথা বলিলেন—॥১॥

'দেবি! অধর্ম্মই হউক বা ধর্ম্মই হউক, আমি ভয়বশতঃ আত্মরক্ষার ইচ্ছা করিয়া সেই কার্য্য করিয়াছি; অতএব আপনি আমার সেই অপরাধ ক্ষমা করুন ॥২॥

আমি ধর্ম্ম অনুসারে আপনার ঐ মহাবল পুত্রকে নিপাতিত করি নাই। আমি কেন, কোন ব্যক্তিই ধর্ম্ম অনুসারে তাঁহাকে বধ করিতে পারিত না; এই জন্যই আমি অন্যায্য আচরণ করিয়াছি ॥৩॥

তিনিও অধর্ম্ম অনুসারেই যুধিষ্ঠিরকে জয় করিয়াছিলেন এবং সর্ব্বদাই তিনি আমাদিগকে প্রতারণা করিতেন; সেই জন্যই আমি অন্যায় কার্য্য করিয়াছি ॥৪॥

বিপক্ষ সৈন্যের মধ্যে একমাত্র তিনিই অবশিষ্ট ছিলেন এবং গদাযুদ্ধেও তিনি বিশেষ নিপুণ ছিলেন; বিশেষতঃ তিনি জীবিত থাকিলে, অপহৃত রাজ্য ত্যাগ করিবেন না; এই জন্যই আমি সেই কার্য্য করিয়াছি ॥৫॥

(৪)···মাং হত্বা ন হরেদ্রাজ্যমিতি বৈ · পি বঙ্গ বর্দ্ধ। (৫) দুর্য্যোধনমসংগৃহ্য· পি বঙ্গ বর্দ্ধ।

দুর্য্যোধনং হ্যসংহৃত্য ন শক্যা ভূঃ সসাগরা।
কেবলা ভোক্তুমস্মাভিরতশ্চৈতৎ কৃতং ময়া ॥৭॥
তথাপ্যপ্রিয়মস্মাকং পুত্ত্রস্তে সমুদাচরৎ।
দ্রৌপদ্যা যৎ সভামধ্যে সব্যমূরুমদর্শয়ৎ ॥৮॥
তদৈব বধ্যঃ সোঽস্মাকং দুরাচারোঽম্ব! তে সুতঃ।
ধর্ম্মরাজাজ্ঞয়া চৈব স্থিতাঃ স্ম সময়ে তদা ॥৯॥
বৈরমুদ্দীপিতং রাজ্ঞি! পুত্ত্রেণ তব তন্মহৎ।
ক্লেশিতাশ্চ বনে নিত্যং তত এতৎ কৃতং ময়া ॥১০॥
বৈরস্যাস্য গতঃ পারং হত্বা দুর্য্যোধনং রণে।
রাজ্যং যুধিষ্ঠিরঃ প্রাপ্তো বয়ঞ্চ গতমন্যবঃ ॥১১॥

## ভারতকৌমুদী

দুর্য্যোধনমিতি। অসংহৃত্য অহত্বা। এতদন্যায্যাচরণম্ ॥৭॥
তথেতি। তথাপি তেষপ্রিয়েষু মধ্যেঽপি, অপ্রিয়মধিকম্। সব্যং বামম্ ॥৮॥
তদেতি। হে অম্ব! মাতঃ! স্থিতাস্তদ্বধান্নিবৃত্তা অভবাম ॥৯॥
বৈরমিতি। তৎ কিমিত্যাহ ক্লেশিতা ইতি। এতদন্যায়েন হননম্ ॥১০॥
বৈরস্যেতি। গতমন্যবস্তিরোহিতক্রোধা জাতাঃ ॥১১॥

তা'র পর আপনার পুত্র দুর্য্যোধন সেই দ্যূতসভায় একবস্ত্রা ও রজস্বলা দ্রৌপদীকে যে সকল কথা বলিয়াছিলেন, তাহাও আপনার জানা আছে ॥৬॥

দুর্য্যোধনকে বধ না করিয়া আমরা সসাগরা পৃথিবী ভোগ করিতে পারিব না, ইহা ভাবিয়াও আমি সেই কার্য্য করিয়াছি ॥৭॥

রাণি! আপনার পুত্র সেই অপ্রিয়গুলির মধ্যেও আমাদের এই অধিক অপ্রিয় কার্য্য করিয়াছিল যে, সভামধ্যে দ্রৌপদীকে বাম ঊরু দেখাইয়াছিল ॥৮॥

জননি! তখনই আপনার সেই পুত্রকে আমাদের বধ করা উচিত ছিল; কিন্তু সে সময়ে আমরা ধর্ম্মরাজের আদেশে সে বিষয়ে নিবৃত্ত রহিয়াছিলাম ॥৯॥

রাণি! আপনার পুত্র গুরুতর বৈরানল প্রজ্বলিত করিয়াছিল; যেহেতু সে সর্ব্বদাই আমাদিগকে বনবাসের কষ্ট ভোগ করাইয়াছিল; সেই জন্যই আমি এই অন্যায় কার্য্য করিয়াছি ॥১০॥

আমরা যুদ্ধে দুর্য্যোধনকে বধ করিয়া বৈরসাগরের পারে গিয়াছি, যুধিষ্ঠির রাজ্যলাভ করিয়াছেন এবং আমাদের ক্রোধও তিরোহিত হইয়াছে' ॥১১॥

(১১)···দুরাচারশ্চ তে সুতঃ···বঙ্গ।

গান্ধার্য্যুবাচ।

ন তস্যৈব বধস্তাত! যৎ প্রশংসসি মে সুতম্।
কৃতবাংশ্চাপি তৎ সর্ব্বং যদিদং ভাষসে ময়ি ॥১২॥
হতাশ্বে নকুলে যত্তু বৃষসেনেন ভারত!।
অপিবঃ শোণিতং সংখ্যে দুঃশাসনশরীরজম্ ॥১৩॥
সদ্ভির্বিগর্হিতং ঘোরমনার্য্যজনসেবিতম্।
ক্রূরং কর্ম্মাকরোস্তস্মাত্তদযুক্তং বৃকোদর! ॥১৪॥ (যুগ্মকম্)

ভীম উবাচ।

অন্যস্যাপি ন পাতব্যং রুধিরং কিং পুনঃ স্বকম্।
যথৈবাত্মা তথা ভ্রাতা বিশেষো নাস্তি কশ্চন ॥১৫॥
রুধিরং ন ব্যতিক্রামদ্দন্তোষ্ঠাদম্ব! মা শুচঃ।
বৈবস্বতস্তু তদ্বেদ হস্তৌ মে রুধিরোক্ষিতৌ ॥১৬॥

ভারতকৌমুদী

নেতি। প্রশংসসি "গদাযুদ্ধে চ বীর্য্যবান্ মহাবল" ইত্যাদিনা ॥১২॥

হতেতি। হতা অশ্বা যস্য তস্মিন্ সতি। অনার্য্যজনসেবিতং রাক্ষসাদিনীচলোকব্যবহৃতম্ ॥১৩—১৪॥

অন্যস্যেতি। স্বকং স্বকীয়ম্। স্বকত্বং দুঃশাসনে যোজয়তি যথেতি ॥১৫॥

রুধিরমিতি। ব্যতিক্রামৎ অধোঽগচ্ছৎ। বৈবস্বতস্তৎকালসন্নিহিতো যমঃ ॥১৬॥

গান্ধারী বলিলেন—'বৎস! এটা দুর্য্যোধনের বধ নহে; যেহেতু তুমি তাহাকে প্রশংসা করিতেছ এবং তুমি আমার নিকট যে সকল বিষয় বলিলে, সে সমস্তই সে করিয়াছিল ॥১২॥

কিন্তু ভরতনন্দন! বৃষসেন নকুলের অশ্বগুলিকে বিনাশ করিলে, তুমি যে দুঃশাসনের বক্ষের রক্তপান করিয়াছ, সজ্জনেরা সেই কার্য্যের নিন্দা করেন, নীচ লোকেরাই তাহা করিয়া থাকে এবং তাহা অত্যন্ত নিষ্ঠুর কার্য্য; অতএব বৃকোদর! তুমি যখন তাহা করিয়াছ, তখন নিশ্চয়ই তাহা অসঙ্গত হইয়াছে' ॥১৩—১৪॥

ভীম বলিলেন—'অন্য মানুষের রক্তও পান করা উচিত নহে, তাহাতে আর নিজের রক্তপান করা যায় কি করিয়া। নিজেও যেমন, ভ্রাতাও তেমন, এই দু'য়ের মধ্যে কোন ভেদ নাই ॥১৫॥

সেই রক্ত আমার দন্ত ও ওষ্ঠের নীচে যায় নাই, তাহা তৎকাল সন্নিহিত (দুঃশাসনকে লইয়া যাইবার জন্য আগত) যম জানেন। তবে আমার হাত দুইখানা

হতাশ্বং নকুলং দৃষ্ট্বা বৃষসেনেন সংযুগে।
ভ্রাতৄণাং সংপ্রহৃষ্টানাং ত্রাসঃ সংজনিতো ময়া ॥১৭॥
কেশপক্ষপরামর্শে দ্রৌপদ্যা দ্যূতকারিতে।
ক্রোধাদ্‌যদব্রুবং চাহং তচ্চ মে হৃদি বর্ত্ততে ॥১৮॥
ক্ষত্রধর্ম্মচ্যুতো রাজ্ঞি! ভবেয়ং শাশ্বতীঃ সমাঃ।
প্রতিজ্ঞাং তামনিস্তীর্য্য ততস্তৎ কৃতবানহম্ ॥১৯॥
অনিগৃহ্য পুরা পুত্রানস্মাস্বনপকারিষু।
ন মামর্হসি কল্যাণি! দোষেণ পরিশঙ্কিতুম্ ॥২০॥

ভারতকৌমুদী

হতেতি। ভ্রাতৄণাং ধার্ত্তরাষ্ট্রাণাম্ ॥১৭॥
কেশেতি। কেশপক্ষপরামর্শে দুঃশাসনেন কেশকলাপাকর্ষণে কৃতে ॥১৮॥
ক্ষত্রেতি। শাশ্বতীশ্চিরন্তনীঃ, সমা বৎসরান্। তৎ দুঃশাসনরুধিরপাণিম্ ॥১৯॥
অনীতি। অনিগৃহ্য অনিবার্য্য, পুত্রান্ অপকারকরণপ্রবৃত্তান্ ॥২০॥

ভারতভাবদীপঃ

তদিতি ॥১—৫॥ উক্তবান্ "ন হি তে পতয়ঃ সন্তী"ত্যাদি ॥৬॥ অসংগৃহ্যানুপসংহৃত্য ॥৭—১৫॥ অস্তোষ্ঠাদধরোষ্ঠাৎ উপরি ন গতমিত্যর্থঃ। দন্তোষ্ঠাদিত্যপপাঠঃ ॥১৬॥ বৃষ-

দুঃশাসনের রক্তে নিষিক্ত হইয়াছিল; সুতরাং জননি! আপনি শোক করিবেন না ॥১৬॥

বৃষসেন নকুলের অশ্বগুলিকে বধ করিলে, আমার কৌরবভ্রাতারা অত্যন্ত আনন্দিত হইয়াছিলেন; সুতরাং আমি দুঃশাসনকে বধ করিয়া তাঁহাদের ভয় জন্মাইয়াছিলাম ॥১৭॥

দুঃশাসন সেই দ্যূতসভায় দ্রৌপদীর কেশাকর্ষণ করিলে, আমি যাহা বলিয়াছিলাম (যে প্রতিজ্ঞা করিয়াছিলাম), তাহা আমার তৎকালে মনে ছিল ॥১৮॥

রাণি! আমি সেই প্রতিজ্ঞা উত্তীর্ণ হইতে না পারিলে, চিরকালের জন্যই ক্ষত্রধর্ম্মচ্যুত হইব ইহা ভাবিয়াই দুঃশাসনের রক্তপান করিয়াছি ॥১৯॥

কল্যাণি! পূর্ব্বে আমরা কোন অপকার করিতাম না; তথাপি আপনার পুত্রেরা আমাদের অপকার করিতেই থাকিত; সেই অবস্থায় আপনি তাহাদিগকে বারণ না করিয়া এখন আমাকে দোষী বলিয়া মনে করিতে পারেন না' ॥২০॥

(২০) ন মামর্হসি গান্ধারি! দোষেণ পরিশঙ্কিতুম্। অনিগৃহ্য পুরা পুত্রানস্মাস্বনপরাধিষু। অধুনা কিং নু দোষেণ পরিশঙ্কিতুমর্হসি ॥ বঙ্গ বর্দ্ধ।

গান্ধার্য্যুবাচ।

বৃদ্ধস্যাস্য শতং পুত্রান্ নিঘ্নংস্ত্বমপরাজিতঃ।
কস্মান্নাশেষয়ঃ কঞ্চিদ্যেনাল্পমপরাধিতম্ ॥২১॥
সন্তানমাবয়োস্তাত! বৃদ্ধয়োর্হৃতরাজ্যয়োঃ।
নাশেষয়ঃ কথং যষ্টিমেকাং বৃদ্ধযুগস্য বৈ ॥২২॥
শেষে হ্যবস্থিতে তাত! পুত্রাণামন্তকে ত্বয়ি।
ন মে দুঃখং ভবেদেতৎ যদি ত্বং ধর্ম্মমাচরেঃ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে গান্ধারীবাক্যে চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

বৃদ্ধস্যেতি। নাশেষয়ঃ শেষং নারক্ষঃ। অপরাধিতম্ অপরাধঃ স্যাৎ ॥২১॥
সন্তানমিতি। যষ্টিং যষ্টিবদবলম্বনীয়ম্ ॥২২॥
শেষ ইতি। শেষে একস্মিন্নপি পুত্রে। এতদীদৃশম্। দুঃখং দুঃখকর আক্ষেপঃ ॥২৩॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

ভারতভাবদীপঃ

সেনেন কর্ণপুত্রেণ ॥১৭—২০॥ কিঞ্চিৎ কমপি ন শেষয়েঃ শেষমেকমপি ন রক্ষিতবানসি ॥২১॥ ন বর্জ্জিতা বধকালে ন ত্যক্তা ॥২২—২৩॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥১৪॥

——:*:——

গান্ধারী বলিলেন—'ভীম! তুমি অপরাজিত থাকিয়া এই বৃদ্ধের একশত পুত্রই বধ করিতে প্রবৃত্ত হইয়া, একটী মাত্রকেও অবশিষ্ট রাখিলে না কেন? যাহাতে তোমার অপেক্ষাকৃত অল্প অপরাধ হইত ॥২১॥

বৎস! আমাদের রাজ্য অপহরণ করিয়া লইয়াছ, এই অবস্থায় আমাদের বৃদ্ধযুগলের যষ্টিস্বরূপ একটী সন্তানকেও অবশিষ্ট রাখিলে না কেন? ॥২২॥

বৎস! একটী পুত্রও যদি অবশিষ্ট থাকিত এবং তুমি যদি ধর্ম্মাচরণ করিতে, তবে তুমি পুত্রহন্তা হইলেও তোমার উপরে আমাদের এরূপ আক্ষেপ হইত না' ॥২৩॥

(২১)···কস্মান্ন শেষয়েঃ···পি বঙ্গ বৰ্দ্ধ। (২২)···যষ্টিরেকো ন বর্জ্জিতা—বঙ্গ। (২৩)···মন্দদুঃখং ভবেদস্য···নি। * অত্র অধ্যায়সমাপ্তির্নাস্তি পি বঙ্গ বৰ্দ্ধ বা সো।

# পঞ্চদশোঽধ্যায়ঃ ।

———:০:———

বৈশম্পায়ন উবাচ ।

এবমুক্ত্বা তু গান্ধারী যুধিষ্ঠিরমপৃচ্ছত ।
ক স রাজেতি সক্রোধা পুত্রপৌত্রবধার্দ্দিতা ॥১॥
তামভ্যগচ্ছদ্রাজেন্দ্রো বেপমানঃ কৃতাঞ্জলিঃ ।
যুধিষ্ঠির ইদঞ্চৈনাং মধুরং বাক্যমব্রবীৎ ॥২॥
পুত্রহন্তা নৃশংসোঽহং তব দেবি ! যুধিষ্ঠিরঃ ।
শাপার্হঃ পৃথিবীনাশে হেতুভূতঃ শপস্ব মাম্ ॥৩॥
ন হি মে জীবিতেনার্থো ন রাজ্যেন ধনেন বা ॥
তাদৃশান্ সুহৃদো হত্বা মূঢ়স্যাস্য সুহৃদ্দ্রুহঃ ॥৪॥
তমেবংবাদিনং ভীতং সন্নিকর্ষগতং তদা ।
নোবাচ কিঞ্চিদ্গান্ধারী নিশ্বাসপরমা ভৃশম্ ॥৫॥

ভারতকৌমুদী

এবমিতি । অপৃচ্ছত নয়নয়োর্বসনাবৃততয়া দর্শনাভাবাদিতি ভাবঃ । রাজা যুধিষ্ঠিরঃ, সক্রোধা যুধিষ্ঠিরং প্রত্যেব সর্ব্বপুত্রহননাৎ ॥১॥

তামিতি । বেপমানঃ শাপভয়াৎ কম্পমানঃ । এনাং গান্ধারীম্ ॥২॥

পুত্রেতি । শাপার্হঃ শাপদানযোগ্যঃ ; পৃথিবীনাশে পৃথিবীস্থবীরবিনাশে ॥৩॥

ন হীতি । অর্থঃ প্রয়োজনম্ । মূঢ়স্য হিতাহিতবিবেকশূন্যস্য ॥৪॥

তমিতি । নিশ্বাসঃ পরম অতিরিক্তো যস্যাঃ সা ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—এইরূপ বলিয়া পুত্রপৌত্রশোকাকুলা গান্ধারী যুধিষ্ঠিরের প্রতি ক্রুদ্ধ হইয়া জিজ্ঞাসা করিলেন—'সে রাজা কোথায় ?' ॥১॥

তখন রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির শাপের ভয়ে কাঁপিতে থাকিয়া কৃতাঞ্জলি হইয়া গান্ধারীর নিকট গমন করিলেন এবং গান্ধারীকে এইরূপ মধুর বাক্য বলিলেন—॥২॥

'দেবি ! আমি আপনার পুত্রহন্তা ও পৃথিবীর বীরনাশের একমাত্র কারণ ; সুতরাং আপনার শাপদানের যোগ্য পাত্র এই সেই নৃশংস যুধিষ্ঠির, আমাকে অভিশাপ দিন ॥৩॥

আমি সেইরূপ সুহৃদ্গণকে বধ করিয়া সুহৃদদ্রোহী হইয়া মহাপাপী হইয়াছি ; সুতরাং আমার জীবনে, রাজ্যে বা ধনে প্রয়োজন নাই' ॥৪॥

তস্যাবনতদেহস্য পাদয়োর্নিপতিষ্যতঃ।
যুধিষ্ঠিরস্য নৃপতের্ধর্ম্মজ্ঞা দীর্ঘদর্শিনী ॥৬॥
অঙ্গুল্যগ্রাণি দদৃশে দেবী পট্টান্তরেণ সা।
ততঃ স কুনখীভূতো দর্শনীয়নখো নৃপঃ ॥৭॥ (যুগ্মকম্)
তদ্দৃষ্ট্বা চার্জ্জুনোঽগচ্ছদ্বাসুদেবস্য পৃষ্ঠতঃ।
এবং সংচেষ্টমানাংস্তানিতশ্চেতশ্চ ভারত ! ।
গান্ধারী বিগতক্রোধা সান্ত্বয়ামাস মাতৃবৎ ॥৮॥
তে পাণ্ডবা অনুজ্ঞাতা মাতরং বীতমৎসরাঃ।
অভ্যগচ্ছন্ত সহিতাঃ পৃথাং পৃথুলবক্ষসঃ ॥৯॥

ভারতকৌমুদী

তস্যেতি। দীর্ঘদর্শিনী দূরদর্শিনী। অতএব সা শাপেন যুধিষ্ঠিরং নানাশয়দিত্যাশয়ঃ। অঙ্গুল্যগ্রাণি দক্ষিণপাদস্য, দদৃশে দদর্শ। পট্টান্তরেণ নয়নাবরণবস্ত্রাপসারণাৎ তন্মধ্যেন। পতিব্রতায়া হি পত্যনুসারিত্বনিয়মাৎ মহাপতিব্রতা গান্ধারী দৃষ্টিশক্তিহীনস্য ধৃতরাষ্ট্রস্য দৃষ্টাবনুসরণাবশ্যকতয়া সর্ব্বদৈব বসনেন নয়নযুগলমাবৃণোতি স্মেতি প্রসিদ্ধিঃ। অতএব হি তস্যাঃ পরমতপস্বিরূপতয়া শাপদানযোগ্যতেতি বোধ্যম্। অকুনখঃ কুনখো গান্ধারী নয়নানলেন দাহাৎ কুৎসিতনখো ভূত ইতি কুনখীভূতঃ। দর্শনীয়া সৌন্দর্য্যাৎ সুদৃশ্যা নখা যস্য সঃ ॥৬—৭॥

তদিতি। সংচেষ্টমানান্ গান্ধার্য্যাঃ ক্রোধাপনোদনায়েতি শেষঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৮॥

ত ইতি। অনুজ্ঞাতা গান্ধার্য্যা, বীতমৎসরা গান্ধারীং প্রতি ত্যক্তবিদ্বেষাঃ। পৃথাং কুন্তীম্, পৃথুলবক্ষসো বিশালবক্ষসঃ ॥৯॥

---

তিনি এইরূপ বলিতে বলিতে ভীত ভীত অবস্থায় নিকটবর্ত্তী হইলে, গান্ধারীদেবী অত্যন্ত নিশ্বাস ত্যাগ করিতে লাগিলেন ; কিন্তু কোন কথাই বলিলেন না ॥৫॥

ক্রমে যুধিষ্ঠির গান্ধারীদেবীর চরণযুগলে পতিত হইবেন বলিয়া দেহ অবনত করিলে, দূরদর্শিনী গান্ধারী নয়নযুগলের বস্ত্র অপসারিত করিয়া, যুধিষ্ঠিরের দক্ষিণচরণের অঙ্গুলীসমূহের অগ্রদেশে দৃষ্টি নিক্ষেপ করিলেন ; তাহাতে যুধিষ্ঠিরের সেই চরণের নখগুলি দগ্ধ হইয়া যাওয়ায় তিনি কুনখীভূত হইয়া গেলেন। পূর্ব্বে কিন্তু তাঁহার নখগুলি সুদৃশ্যই ছিল ॥৬—৭॥

ভরতনন্দন ! তাহার পর অর্জ্জুন কৃষ্ণের পিছনের দিকে গমন করিলেন। এইভাবে তাঁহারা নানাপ্রকারে গান্ধারীর ক্রোধ নিবৃত্তি করিবার জন্য চেষ্টা করিতে লাগিলে, গান্ধারী ক্রোধশূন্য হইয়া জননীর ন্যায় পাণ্ডবগণকে আশ্বস্ত করিলেন ॥৮॥

---

(৯)···ত্বয়া তে সমনুজ্ঞাতা···বঙ্গ।

চিরস্য দৃষ্ট্বা পুত্রান্ সা পুত্রাধিভিরভিপ্লুতা।
বাষ্পমাহারয়দ্দেবী বস্ত্রেণাবৃত্য বৈ মুখম্ ॥১০॥
ততো বাষ্পং সমুৎসৃজ্য সহ পুত্রৈস্তদা পৃথা।
অপশ্যদেতান্ শস্ত্রৌঘৈর্বহুধা পরিবিক্ষতান্ ॥১১॥
সা তানেকৈকশঃ পুত্রান্ সংস্পৃশন্তী পুনঃ পুনঃ।
অন্বশোচত দুঃখার্ত্তা দ্রৌপদীঞ্চ হতাত্মজাম্।
রুদতীমথ পাঞ্চালীং দদর্শ পতিতাং ভুবি ॥১২॥

দ্রৌপদ্যুবাচ।

আর্য্যে! পৌত্রাঃ ক তে সর্ব্বে সৌভদ্রসহিতা গতাঃ।
ন ত্বাং তেঽদ্যাভিগচ্ছন্তি চিরং দৃষ্ট্বা তপস্বিনীম্।
কিং নু রাজ্যেন মে কার্য্যং বিহীনায়াঃ সুতৈর্ম্মম ॥১৩॥

ভারতকৌমুদী

চিরস্যেতি। চিরস্য দীর্ঘকালাৎ পরম্। পুত্রাধিভিঃ পুত্রবিষয়কমনোব্যথাভিঃ। আহারয়দমুঞ্চৎ ॥১০॥

তত ইতি। পুত্রৈঃ সহেত্যনেন পুত্রাণামপি চিরকালানন্তরং মাতৃদর্শনেন বাষ্পমোচনং সূচিতম্। এতান্ পুত্রান্, শস্ত্রৌঘৈর্বিপক্ষাণাম্ ॥১১॥

সেতি। হতা আত্মজাঃ পুত্রা যস্যাস্তাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥

---

ক্রমে গান্ধারী অনুমতি করিলে, বিশালবক্ষা পাণ্ডবেরা গান্ধারীর প্রতি বিদ্বেষশূন্য হইয়া সম্মিলিত ভাবে কুন্তীর নিকট গমন করিলেন ॥৯॥

কুন্তীদেবী এযাবৎ পুত্রগণের বিচ্ছেদে মনঃকষ্টে কালযাপন করিতেছিলেন; সুতরাং তৎকালে সেই পুত্রগণকে দেখিয়া বস্ত্রদ্বারা নয়নযুগল আবৃত করিয়া অশ্রু মোচন করিতে লাগিলেন ॥১০॥

ক্রমে কুন্তীদেবী পুত্রগণের সহিতই অশ্রু মোচন করিয়া বিপক্ষগণের অস্ত্রে ক্ষত-বিক্ষত দেহ সেই পুত্রগণকে দর্শন করিলেন ॥১১॥

ক্রমে কুন্তীদেবী হস্তদ্বারা বার বার একটী পুত্রকে স্পর্শ করিতে থাকিয়া শোক করিতে লাগিলেন এবং দেখিলেন—হতপুত্রা দ্রৌপদী ভূতলে পতিত হইয়া রোদন করিতেছেন ॥১২॥

দ্রৌপদী বলিলেন—'মাননীয়ে! দেবি! অভিমন্যুর সহিত আপনার সেই পৌত্রেরা কোথায় গেল? তাহারা যে বহু পূর্ব্বে এই দীনাকে (আমাকে) দেখিয়া এখন আপনার নিকট আসিল না। হায়! আমি পুত্রহীনা হইয়াছি, আমার রাজ্য দিয়া কি হইবে' ॥১৩॥

তাং সমাশ্বাসয়ামাস পৃথা পৃথুললোচনাম্‌।
উত্থাপ্য যাজ্ঞসেনীন্তু রুদতীং শোককর্ষিতাম্‌ ॥১৪॥
তয়ৈব সহিতা চাপি পুত্রৈরনুগতা নৃপ!।
অভ্যগচ্ছত গান্ধারীমার্ত্তামার্ত্ততরা স্বয়ম্‌ ॥১৫॥
তামুবাচাথ গান্ধারী সহ বধ্বা যশস্বিনীম্‌।
মৈবং পুত্রীতি দুঃখার্ত্তা পশ্য মামপি দুঃখিতাম্‌ ॥১৬॥
মন্যে লোকবিনাশোঽয়ং কালপর্য্যায়চোদিতঃ।
অবশ্যম্ভাবী সংপ্রাপ্তঃ স্বভাবাল্লোমহর্ষণঃ ॥১৭॥
ইদং তৎ সমনুপ্রাপ্তং বিদুরস্য বচো মহৎ।
অসিদ্ধার্থে গতে কৃষ্ণে যদুবাচ মহামতিঃ ॥১৮॥
তস্মিন্নপরিহার্য্যেঽর্থে ব্যতীতে চ বিশেষতঃ।
মা শুচো ন হি শোচ্যাস্তে সংগ্রামে নিধনং গতাঃ ॥১৯॥

ভারতকৌমুদী

আর্য্য ইতি। সৌভদ্রোঽভিমন্যুঃ। তপস্বিনীং দীনাং মাম্‌। অয়মপি বটপাদঃ শ্লোকঃ ॥১৩॥
তামিতি। পৃথুললোচনাং দীর্ঘনয়নাম্‌। যাজ্ঞসেনীং দ্রৌপদীম্‌ ॥১৪॥
তয়েতি। পুত্রৈর্যুধিষ্ঠিরাদিভিঃ। আর্ত্তাং পুত্রশোকেন, আর্ত্ততরা পৌত্রাদিশোকেন ॥১৫॥
তামিতি। বধ্বা দ্রৌপদ্যা। হে পুত্রি! তনয়াতুল্যে!। কনিষ্ঠযাতৃত্বাদেবং সম্বোধনম্‌। "ভার্য্যাস্তু ভ্রাতৃবর্গস্য যাতরঃ স্যুঃ পরস্পর"মিত্যমরঃ ॥১৬॥
মন্য ইতি। কালস্য পর্য্যায়েণ পরিবর্ত্তনেন চোদিতঃ প্রেরিতঃ সম্পাদিত ইত্যর্থঃ ॥১৭॥
ইদমিতি। ন সিদ্ধো নিষ্পন্নঃ অর্থঃ সন্ধিরূপং প্রয়োজনং যস্য তস্মিন্‌ ॥১৮॥

---

তখন কুন্তী দীর্ঘনয়না, শোকার্ত্তা ও রোদনপরায়ণা সেই দ্রৌপদীকে উঠাইয়া আশ্বস্ত করিলেন ॥১৪॥

রাজা! পরে অত্যন্তশোকার্ত্তা কুন্তীদেবী দ্রৌপদীর সহিতই পুত্রশোকার্ত্তা গান্ধারীর নিকট গমন করিলেন; তখন যুধিষ্ঠিরপ্রভৃতিও তাঁহার অনুসরণ করিলেন ॥১৫॥

তখন গান্ধারী পুত্রবধূ দ্রৌপদীর সহিত যশস্বিনী কুন্তীকে বলিলেন—'বৎসে! তুমি এরূপ করিও না; আমি কি প্রকার দুঃখিতা, তাহাও দেখ ॥১৬॥

আমি মনে করি—এই লোমহর্ষণ লোকক্ষয় কাল পরিবর্ত্তনে ঘটিয়াছে এবং পূর্ব্বে ইহা অবশ্যম্ভাবী ছিল, এখন স্বভাবত উপস্থিত হইয়াছে ॥১৭॥

কৃষ্ণ সন্ধিসংস্থাপনে অকৃতকার্য্য হইয়া হস্তিনা হইতে চলিয়া গেলে, মহামতি বিদুর যাহা বলিয়াছিলেন; এই সেই মহাবাক্যের বিষয় উপস্থিত হইয়াছে ॥১৮॥

যথৈব ত্বং তথৈবাহং কো বামাশ্বাসয়িষ্যতি।
মমৈব হ্যপরাধেন কুলমগ্র্যং বিনাশিতম্ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি
জলপ্রদানিকে পৃথাপুত্রদর্শনে পঞ্চদশোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

( ২। স্ত্রীবিলাপপর্ব্ব। )

## ষোড়শোঽধ্যায়ঃ।

———:০*০———

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্ত্বা তু গান্ধারী কুরূণামবকর্ত্তনম্।
অপশ্যত্তত্র তিষ্ঠন্তী দূরাদ্দিব্যেন চক্ষুষা ॥১॥

### ভারতকৌমুদী

তস্মিন্নিতি। ব্যতীতে অতিক্রান্তে। যেন হি সংগ্রামে নিধনং গতাঃ। অতএব হি স্বর্গলাভাৎ সুখিন এব জাতা ইতি ভাবঃ ॥১৯॥

যথেতি। কো বাং ক আবাম্। সন্ধিরার্ষঃ। আশ্বাসয়িষ্যতি অপি তু কোঽপি নেত্যর্থঃ। সর্ব্বেষামেবাস্মদ্বৎ শোকার্ত্তত্বাদিতি ভাবঃ। অগ্র্যং শ্রেষ্ঠম্ ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি জলপ্রদানিকে পঞ্চদশোঽধ্যায়ঃ ॥০॥

### ভারতভাবদীপঃ

এবমিতি ॥১—৬॥ কুনখীভূতো হস্তদেশ ইতি শেষঃ ॥৭—১৯॥ বাম্ আবাম্ ॥২০॥
ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চদশোঽধ্যায়ঃ ॥১৫॥

---

এই লোকক্ষয় নিয়তিবশত অপরিহার্য্যই ছিল ; বিশেষতঃ ইহা অতীত হইয়া গিয়াছে এবং বীরেরাও যুদ্ধেই নিহত হইয়াছেন ; অতএব তাঁহাদের জন্য শোক করা উচিত নহে ; সুতরাং বৎসে ! তুমি শোক করিও না ॥১৯॥

তুমি যেমন শোকার্ত্তা, আমিও তেমনই শোকার্ত্তা ; কোন্ ব্যক্তিই বা আমাদিগকে আশ্বস্ত করিবে। হায়, আমারই অপরাধে এই প্রধান বংশটা বিনষ্ট হইয়া গিয়াছে' ॥২০॥

---

* অত্র সাক্ষাজ্জলপ্রদানানুক্তাবপি পর্ব্বসংগ্রহাধ্যায়ে তথাভিধানাৎ সর্ব্বেষ্বেব পুস্তকেষু 'জলপ্রদানিকে' ইতি পাঠদর্শনাচ্চ অত্রান্তরে ধৃতরাষ্ট্রাদিভির্যুদ্ধনিহতানাং তর্পণং কৃতমিতি প্রত্যেতব্যম্।

পতিব্রতা মহাভাগা সমানব্রতচারিণী।
উগ্রেণ তপসা যুক্তা সততং সত্যবাদিনী ॥২॥
বরদানেন কৃষ্ণস্য মহর্ষেঃ পুণ্যকর্ম্মণঃ।
দিব্যজ্ঞানবলোপেতা বিবিধং পর্য্যদেবয়ৎ ॥৩॥ (যুগ্মকম্)
দদর্শ সা বুদ্ধিমতী দূরাদেব যথান্তিকে।
রণাজিরং নৃবীরাণামদ্ভুতং লোমহর্ষণম্ ॥৪॥
অস্থিকেশপরিস্তীর্ণং শোণিতৌঘপরিপ্লুতম্।
শরীরৈর্বহুসাহস্রৈর্বিনিকীর্ণং সমন্ততঃ ॥৫॥
গজাশ্বরথযোধানামাবৃতং রুধিরাবিলৈঃ।
শরীরৈরশিরস্কৈশ্চ বিদেহৈশ্চ শিরোগণৈঃ ॥৬॥
গজাশ্বনরবীরাণাং নিঃস্বত্বৈরভিসংবৃতম্।
শৃগালবককাকোলকঙ্ককাকনিষেবিতম্ ॥৭॥
রক্ষসাং পুরুষাদানাং মোদনং কুররাকুলম্।
অশিবাভিঃ শিবাভিশ্চ নাদিতং গৃধ্রসেবিতম্ ॥৮॥ (কুলকম্)

ভারতকৌমুদী

এবমিতি। অবকৃত্যতে পরস্পরং ছিদ্যতে অস্মিন্নিত্যবকর্ত্তনং রণাঙ্গনম্ ॥১॥

অথ গান্ধার্য্যা দিব্যং চক্ষুঃ কৃত ইত্যাহ পতীতি। সমানম্ অন্ধস্য পত্যুস্তুল্যং ব্রতং দ্রষ্টব্যবস্তুদর্শনরূপং নিয়মং চরিতুং বসনেন নয়নাবরণাৎ বিধাতুং শীলং যস্যাঃ সা। মহর্ষের্বেদব্যাসস্য চ। দিব্যজ্ঞানঞ্চ বলং দর্শনশক্তিশ্চ তাভ্যামুপেতা ॥২—৩॥

দদর্শেতি। রণাজিরং যুদ্ধস্থলম্। পরিস্তীর্ণমাচ্ছাদিতম্। রুধিরাবিলৈ রক্তসিক্তৈঃ। বিদেহৈর্দেহশূন্যৈঃ। নিঃস্বত্বৈঃ প্রাণহীনৈর্দেহৈঃ। পুরুষাদানাং নরমাংসভোজিনাম্, কুররৈঃ পক্ষীবিশেষৈঃ আকুলং ব্যাপ্তম্। অশিবাভিরমঙ্গলসূচিকাভিঃ। শিবাভিঃ শৃগালৈঃ ॥৪—৮॥

বৈশম্পায়ন বলিলেন—গান্ধারী এইরূপ বলিয়া সেইখানে থাকিয়াই দিব্য চক্ষুদ্বারা দূর হইতে কৌরবগণের রণস্থল দর্শন করিলেন ॥১॥

পতিব্রতা, মহাভাগা, পতির ন্যায় অদর্শনব্রতচারিণী, ভীষণ তপস্যাকারিণী, সর্ব্বদা সত্যবাদিনী এবং কৃষ্ণ ও পুণ্যকর্ম্মা মহর্ষি বেদব্যাসের বরদানে দিব্যজ্ঞান ও দিব্যদর্শনশক্তিশালিনী গান্ধারী নানা প্রকার বিলাপ করিতে লাগিলেন ॥২—৩॥

বুদ্ধিমতী গান্ধারী নিকটের ন্যায় দূর হইতেই মনুষ্যবীরগণের সেই অদ্ভুত ও লোমহর্ষণ রণস্থল দর্শন করিলেন। সেই রণস্থল অস্থি ও কেশে আবৃত, রক্তপ্রবাহে

(৭) গজাশ্বনরনারীণাং নিস্বনৈরভিসংবৃতম্—পি বঙ্গ বর্দ্ধ,···শৃগালবলগোমায়ু······নি।

ততো ব্যাসাভ্যনুজ্ঞাতো ধৃতরাষ্ট্রো মহীপতিঃ ।
পাণ্ডুপুত্রাশ্চ তে সর্ব্বে যুধিষ্ঠিরপুরোগমাঃ ॥৯॥
বাসুদেবং পুরস্কৃত্য হতবন্ধুঞ্চ পার্থিবম্ ।
কুরুস্ত্রিয়ঃ সমাসাদ্য জগ্মুরায়োধনং প্রতি ॥১০॥ (যুগ্মকম্)
সমাসাদ্য কুরুক্ষেত্রং তাঃ স্ত্রিয়ো নিহতেশ্বরাঃ ।
অপশ্যন্ত হতাংস্তত্র ভ্রাতৄন্ পুত্রান্ পিতৄনপি ॥১১॥
ক্রব্যাদ্ভির্ভক্ষ্যমাণান্ বৈ গোমায়ুবলবায়সৈঃ ।
ভূতৈঃ পিশাচৈ রক্ষোভির্বিবিধৈশ্চ নিশাচরৈঃ ॥১২॥ (যুগ্মকম্)
রুদ্রাক্রীড়নিভং দৃষ্ট্বা তদা বিশসনং স্ত্রিয়ঃ ।
মহার্হেভ্যোঽথ যানেভ্যো বিক্রোশন্ত্যো নিপেতিরে ॥১৩॥

ভারতকৌমুদী

তত ইতি। যুধিষ্ঠিরঃ পুরোগমঃ অগ্রগামী যেষাং তে। সমাসাদ্য নীত্বা ॥৯—১০॥

সমিতি। নিহতা ঈশ্বরাঃ স্বামিনো যাসাং তাঃ। ক্রব্যাদ্ভির্মাংসভোজিভির্জন্তুভিঃ। গোমায়বঃ শৃগালাঃ, বলাঃ পক্ষীবিশেষা বায়সাশ্চ তৈঃ ॥১১—১২॥

রুদ্রেতি। রুদ্রাক্রীড়নিভং শিবনৃত্যস্থানতুল্যম্। বিশস্যতে হিংস্যতে অস্মিন্নিতি বিশসনং রণস্থলম্। নিপেতিরে অবতেরুঃ ॥১৩॥

আপ্লুত, সকল দিকে বহুসহস্র শরীরে ব্যাপ্ত, গজযোধী, অশ্বযোধী ও রথযোধী বীরগণের রক্তসিক্ত ও মস্তকশূন্য দেহে এবং দেহশূন্য মস্তকসমূহে আচ্ছাদিত, হস্তী, অশ্ব ও মনুষ্যগণের প্রাণহীন দেহে আবৃত, শৃগাল, বক, দাঁড়কাক, হাড়গিলা ও কাকসেবিত, নরমাংসভোজী রাক্ষসগণের আমোদজনক, কুরলপক্ষিগণে ব্যাপ্ত, অমঙ্গলসূচক শৃগালগণের রবে নিনাদিত এবং গৃধ্রগণে পরিব্যাপ্ত ছিল ॥৪—৮॥

তাহার পর বেদব্যাসের অনুমতি অনুসারে রাজা ধৃতরাষ্ট্র কৃষ্ণকে অগ্রবর্ত্তী করিয়া এবং যুধিষ্ঠিরপ্রভৃতি পাণ্ডবেরা সকলে হতবন্ধু ধৃতরাষ্ট্রকে সম্মুখবর্ত্তী করিয়া ও কৌরবস্ত্রীগণকে লইয়া রণস্থলে গমন করিলেন ॥৯—১০॥

সেই বিধবা স্ত্রীলোকেরা কুরুক্ষেত্রে উপস্থিত হইয়া দেখিলেন—পতিগণ, ভ্রাতৃগণ, পুত্রগণ ও পিতৃগণ নিহত হইয়া রহিয়াছেন; আর মাংসভোজী জন্তু, শৃগাল, দ্রোণকাক, সাধারণ কাক, ভূত, পিশাচ, রাক্ষস ও নানাবিধ নিশাচর জন্তুরা তাহাদিগকে ভক্ষণ করিতেছে ॥১১—১২॥

তখন সেই স্ত্রীলোকেরা রুদ্রের নৃত্যস্থানের ন্যায় রণস্থল দর্শন করিয়া উচ্চস্বরে রোদন করিতে থাকিয়া মহামূল্য যান হইতে অবতরণ করিলেন ॥১৩॥

অদৃষ্টপূর্ব্বং পশ্যন্ত্যো দুঃখার্ত্তা ভরতস্ত্রিয়ঃ।
শরীরেম্বস্খলন্নন্যা ন্যপতংশ্চাপরা ভুবি ॥১৪॥
শ্রান্তানাঞ্চাপ্যনাথানাং নাসীৎ কাচন চেতনা।
পাঞ্চালকুরুযোষাণাং কৃপণং তদভূন্মহৎ ॥১৫॥
দুঃখোপহতচিত্তাভিঃ সমন্তাদনুনাদিতম্।
দৃষ্ট্বায়োধনমত্যুগ্রং ধর্ম্মজ্ঞা সুবলাত্মজা ॥১৬॥
ততঃ সা পুণ্ডরীকাক্ষমামন্ত্র্য পুরুষোত্তমম্।
কুরূণাং বৈশসং দৃষ্ট্বা দুঃখাদ্বচনমব্রবীৎ ॥১৭॥ (যুগ্মকম্)
পশ্যৈতাঃ পুণ্ডরীকাক্ষ! স্নুষা মে নিহতেশ্বরাঃ।
প্রকীর্ণকেশ্যঃ ক্রোশন্ত্যঃ কুরর্য্য ইব মাধব! ॥১৮॥
অমূস্ত্বভিসমাগম্য স্মরন্ত্যো ভরতর্ষভান্।
যূথশো হ্যভ্যধাবন্ত পুত্রান্ ভ্রাতৄন্ পিতৄন্ পতীন্ ॥১৯॥

### ভারতকৌমুদী

অদৃষ্টেতি। অদৃষ্টপূর্ব্বং রণস্থলম্। অস্খলন্ ন্যপতন্ ॥১৪॥

শ্রান্তানামিতি। চেতনা শোকেন মূর্চ্ছাগমাৎ সংজ্ঞা নাসীৎ। কৃপণং দুরবস্থা ॥১৫॥

দুঃখেতি। অনুনাদিতং ক্রন্দনকোলাহলৈঃ শব্দিতম্। আয়োধনং রণস্থলম্। সুবলাত্মজা গান্ধারী। বৈশসং মহাক্ষয়ম্ ॥১৬—১৭॥

পশ্যেতি। স্নুষাঃ পুত্রবধূঃ, নিহতা ঈশ্বরাঃ স্বামিনো যাসাং তাঃ। ক্রোশন্ত্য উচ্চৈ রুদত্যঃ, কুরর্য্যঃ পক্ষিণীবিশেষাঃ ॥১৮॥

---

ক্রমে সেই ভরতবংশীয় স্ত্রীলোকেরা অদৃষ্টপূর্ব্ব রণস্থল দর্শন করিয়া দুঃখার্ত্ত হইয়া কতকগুলি অপরের গাত্রের উপরে পতিত হইলেন এবং অন্য কতকগুলি ভূতলে পড়িয়া গেলেন ॥১৪॥

অন্য কতকগুলি শোকাকুল নারীর কোন চৈতন্যই ছিল না; সুতরাং পাঞ্চাল ও কৌরবস্ত্রীগণের তৎকালে অত্যন্ত দুরবস্থাই হইয়াছিল ॥১৫॥

সকল দিকেই দুঃখাকুলচিত্ত নারীগণের ক্রন্দন-কোলাহল হইতে লাগিল, এহেন অতিভীষণ রণস্থল দেখিয়া এবং কৌরবগণের মহাক্ষয় প্রত্যক্ষ করিয়া ধর্ম্মজ্ঞা গান্ধারী পুরুষোত্তম কৃষ্ণকে সম্বোধনপূর্ব্বক দুঃখের সহিত বলিতে লাগিলেন—॥১৬—১৭॥

'কৃষ্ণ! দেখ, আমার এই বিধবা পুত্রবধূগণের কেশকলাপ আলুলায়িত হইয়াছে এবং ইহারা কুররীপক্ষিগণের ন্যায় উচ্চস্বরে রোদন করিতেছে ॥১৮॥

---

(১৫) শ্রান্তানাং চাপ্যনাথানাম্…নি।

বীরসূভির্মহাবাহো ! হতপুত্রাভিরাবৃতম্ ।
ক্বচিচ্চ বীরপত্নীভির্হতবীরাভিরাবৃতম্ ॥২০॥
শোভিতং পুরুষব্যাঘ্রৈর্ভীষ্মকর্ণাভিমন্যুভিঃ ।
দ্রোণদ্রুপদশল্যৈশ্চ জ্বলদ্ভিরিব পাবকৈঃ ॥২১॥
কাঞ্চনৈঃ কবচৈর্দিব্যৈর্মণিভিশ্চ মহাত্মনাম্ ।
অঙ্গদৈর্হস্তকেয়ূরৈঃ স্রগ্ভিশ্চ সমলঙ্কৃতম্ ॥২২॥
বীরবাহুনিসৃষ্টাভিঃ শক্তিভিঃ পরিঘৈরপি ।
খড়্গৈশ্চ বিবিধৈস্তীক্ষ্ণৈঃ সশরৈশ্চ শরাসনৈঃ ॥২৩॥
ক্রব্যাদসঙ্ঘৈঃ সহিতৈস্তিষ্ঠদ্ভির্বিবিধৈঃ ক্বচিৎ ।
ক্বচিদাক্রীড়মানৈশ্চ শয়ানৈরপরৈঃ ক্বচিৎ ॥২৪॥
এতদেবংবিধং বীর ! সংপশ্যায়োধনং বিভো ! ।
পশ্যমানা হি দহ্যামি শোকেনাহং জনার্দ্দন ! ॥২৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

অমূরিতি। যূথশো বহুসমূহক্রমেণ ॥১৯॥
বীরেতি। বীরসূভিঃ বীরপুত্রপ্রসবকারিণীভিঃ। হতা বীরাঃ পতয়ো যাসাং তাভিঃ ॥২০॥
শোভিতমিতি। জ্বলদ্ভিঃ পাবকৈরিব অচিরমৃতানামাকৃতিবৈরূপ্যাভাবাদিত্যাশয়ঃ ॥২১॥
কাঞ্চনৈরিতি। কাঞ্চনানামিমানীতি কাঞ্চনানি তৈঃ। স্রগ্ভির্মালাভিঃ ॥২২॥
বীরেতি। বীরবাহুভির্নিসৃষ্টাঃ ক্ষিপ্তাস্তাভিঃ। ক্রব্যাদসঙ্ঘৈর্মাংসভোজিজন্তুসমূহৈঃ। আক্রীড়মানৈর্নৃত্যদ্ভিঃ। সর্বত্রোপলক্ষণে তৃতীয়া। আয়োধনং রণস্থলম্ ॥২৩—২৫॥

ইহারা এই কুরুক্ষেত্রে উপস্থিত হইয়া ভরতশ্রেষ্ঠগণকে স্মরণ করিয়া দলে দলে পুত্রগণ, ভ্রাতৃগণ, পিতৃগণ ও পতিগণের দিকে ধাবিত হইতেছে ॥১৯॥

মহাবাহু ! কোথাও হতপুত্রা বীরমাতারা এবং কোন স্থলে বিধবা বীরপত্নীরা এই রণস্থলকে আবৃত করিয়া ফেলিয়াছে ॥২০॥

প্রজ্বলিত অগ্নির ন্যায় পুরুষশ্রেষ্ঠ ভীষ্ম, দ্রোণ, কর্ণ, অভিমন্যু, দ্রুপদ ও শল্য-প্রভৃতি বীরগণের দেহে এই রণস্থল শোভিত হইয়াছে ॥২১॥

উত্তম কবচ, মহাত্মাদের স্বর্ণময় রত্ন, অঙ্গদ, কেয়ূর ও মালায় এই রণস্থল অলঙ্কৃত হইয়া রহিয়াছে ॥২২॥

বীরবাহু নিক্ষিপ্ত শক্তি, পরিঘ, তরবারি, নানাবিধ তীক্ষ্ণ বাণ ও ধনু পড়িয়া রহিয়াছে ; কোন স্থলে মাংসভোজী জন্তুগণ মিলিত হইয়া দাঁড়াইয়া আছে, কোন স্থানে নৃত্য করিতেছে এবং কোন স্থলে শয়ন করিয়া রহিয়াছে। প্রভু

পাঞ্চালানাং কুরূণাঞ্চ বিনাশে মধুসূদন!।
পঞ্চানামিব ভূতানামহং বধমচিন্তয়ম্ ॥২৬॥
তান্ সুপর্ণাশ্চ গৃধ্রাশ্চ বিকর্ষন্ত্যসৃগুক্ষিতান্।
নিগৃহ্য কবচেষূগ্রা ভক্ষয়ন্তি সহস্রশঃ ॥২৭॥
জয়দ্রথস্য কর্ণস্য তথৈব দ্রোণভীষ্ময়োঃ।
অভিমন্যোর্বিনাশঞ্চ কশ্চিন্তয়িতুমর্হতি ॥২৮॥
অবধ্যকল্পান্ নিহতান্ গতসত্ত্বানচেতসঃ।
গৃধ্রকঙ্কবলশ্যেনশ্বশৃগালাদনীকৃতান্ ॥২৯॥
অমর্ষবশমাপন্নান্ দুর্য্যোধনবশে স্থিতান্।
পশ্যেতান্ পুরুষব্যাঘ্রান্ সংশান্তান্ পাবকানিব ॥৩০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

পাঞ্চালানামিতি। পঞ্চানাং ভূতানাং ক্ষিত্যপ্তেজোমরুদ্ব্যোম্নাম্। বধমিব প্রলয়মিবেত্যর্থঃ ॥২৬॥

তানিতি। সুপর্ণা গরুড়বংশীয়াঃ পক্ষিণঃ। অসৃগুক্ষিতান্ রক্তসিক্তান্। নিগৃহ্য ধৃত্বা ॥২৭॥

জয়দ্রথস্যেতি। কশ্চিন্তয়িতুমর্হতি অপি তু কোঽপি নেত্যর্থঃ, মহাবীরত্বাত্তেষাম্ ॥২৮॥

অবধ্যেতি। গতসত্ত্বান্ নির্গতপ্রাণান্, অতএব অচেতসঃ অচেতনান্। গৃধ্রাদীনামদনীকৃতান্ বিধাত্রা খাদ্যীকৃতান্। সংশান্তান্ জ্বলনানিবর্ত্তিতান্ ॥২৯—৩০॥

---

জনার্দ্দন! তুমি এইরূপ রণস্থলটা একবার দেখ। আমি ইহা দেখিতে থাকিয়া শোকে দগ্ধ হইতেছি ॥২৩—২৫॥

মধুসূদন! পাঞ্চালগণ ও কৌরবগণের বিনাশে পঞ্চভূতেরই যেন বিনাশ হইয়া গিয়াছে বলিয়া আমি মনে করিতেছি ॥২৬॥

সহস্র সহস্র ভীষণ সুপর্ণ ও গৃধ্র কবচে ধরিয়া ধরিয়া সেই বীরগণকে ভক্ষণ করিতেছে ॥২৭॥

জয়দ্রথ, কর্ণ, ভীষ্ম, দ্রোণ এবং অভিমন্যুর বিনাশ হইবে বলিয়া কোন্ ব্যক্তি মনে করিতে পারে ॥২৮॥

কৃষ্ণ! দেখ, এই পুরুষশ্রেষ্ঠেরা অবধ্যকল্প ছিলেন, তথাপি দৈবের প্রভাবে নিহত হইয়াছেন, ইঁহাদের প্রাণ গিয়াছে, সুতরাং চৈতন্যও লুপ্ত হইয়াছে; বিধাতা ইঁহাদিগকে গৃধ্র, কঙ্ক, (হাড়গিলা) দাঁড়কাক, শ্যেন, কুকুর ও শৃগালগণের খাদ্য করিয়াছেন; ইঁহারা দুর্য্যোধনের বশীভূত ও কোপনস্বভাব ছিলেন। এখন ইঁহারা নির্ব্বাপিতপ্রায় অগ্নির ন্যায় নিস্তেজ হইয়া রহিয়াছেন ॥২৯—৩০॥

---

(২৯) অবধ্যকল্পান্ নিহতান্ দৃষ্টাহং···পি বঙ্গ বৰ্দ্ধ,···গৃধ্রকঙ্কবটশেন·· বঙ্গ সো, গৃধ্রকঙ্কবলশ্যেনশ্বশৃগালসমাবৃতান্ ··নি।

শয়নান্যুচিতাঃ সর্ব্বে মৃদূনি বিমলানি চ।
বিপন্নাস্তেঽদ্য বসুধাং বিবৃতামধিশেরতে ॥৩১॥
বন্দিভিঃ সততং কালে স্তবদ্ভিরভিনন্দিতাঃ।
শিবানামশিবা ঘোরাঃ শৃণ্বন্তি বিবিধা গিরঃ ॥৩২॥
যে পুরা শেরতে বীরাঃ শয়নেষু যশস্বিনঃ।
চন্দনাগুরুদিগ্ধাঙ্গাস্তেঽদ্য পাংশুষু শেরতে ॥৩৩॥
তেষামাভরণান্যেতে গৃধ্রগোমায়ুবায়সাঃ।
আক্ষিপন্ত্যশিবা ঘোরাঃ বিনদন্তঃ পুনঃ পুনঃ ॥৩৪॥
বাণান্ বিনিশিতান্ পীতান্ নিস্ত্রিংশান্ বিমলা গদাঃ।
যুদ্ধাভিমানিনঃ প্রীতা জীবন্ত ইব বিভ্রতি ॥৩৫॥
সুরূপবর্ণা বহবঃ ক্রব্যাদৈরভিঘট্টিতাঃ।
ঋষভপ্রতিরূপাক্ষাঃ শেরতে চ সহস্রশঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

শয়নানীতি। শয়নানি শয্যাঃ। উচিতাঃ পূর্ব্বমধিশয়িতুমভ্যস্তা আসন্। বিপন্না মৃতাঃ, বিবৃতামনাবৃতত্বাৎ প্রকটিতাম্ ॥৩১॥

বন্দিভিরিতি। বন্দিভিঃ স্তুতিপাঠকৈঃ। অশিবা অমঙ্গলসূচিকাঃ ॥৩২॥

য ইতি। শয়নেষু মনোহরশয্যাসু। পাংশুষু ধূলিষু ॥৩৩॥

তেষামিতি। আক্ষিপন্তি আকর্ষন্তি ॥৩৪॥

বাণানিতি। পীতান্ ঘৃতাভ্যঙ্গাদিনা পীতবর্ণান্, নিস্ত্রিংশান্ খড়্গান্। বিভ্রতি ধারয়ন্তি ॥৩৫॥

ইঁহারা সকলেই পূর্ব্বে কোমল ও নির্ম্মল শয্যায় শয়ন করিতে অভ্যস্ত ছিলেন; হায়, তাঁহারাই এখন মৃত্যুমুখে পতিত হইয়া বিবৃত ভূমিতলে শয়ন করিয়া রহিয়াছেন ॥৩১॥

স্তুতিপাঠকেরা প্রত্যহ যথাসময়ে স্তব করিতে থাকিয়া যাঁহাদিগকে অভিনন্দিত করিত; তাঁহারাই আজ শৃগালগণের ভীষণ ও অমঙ্গলসূচক রব শুনিতেছেন ॥৩২॥

যে সকল বীর পূর্ব্বে চন্দন ও অগুরুলিপ্ত দেহে কোমল শয্যায় শয়ন করিতেন, তাঁহারাই আজ ধূলির উপরে শয়ন করিয়া রহিয়াছেন ॥৩৩॥

ভীষণ ও অমঙ্গলসূচক গৃধ্র, শৃগাল ও কাকগণ বার বার রব করিতে থাকিয়া তাঁহাদেরই অলঙ্কার সকল এই আকর্ষণ করিতেছে ॥৩৪॥

এই যুদ্ধাভিমানী বীরেরা জীবিত থাকিয়াই যেন প্রীতিসহকারে এখনও সুধার বাণ, পীতবর্ণ তরবারি ও নির্ম্মল গদা ধারণ করিতেছেন ॥৩৫॥

(৩৬)···ঋষভপ্রতিরূপাশ্চ শেরতে হরিস্রজঃ—পি বঙ্গ বর্দ্ধ।

অপরে পুনরালিঙ্গ্য গদাঃ পরিঘবাহবঃ।
শেরতেঽভিমুখাঃ শূরা দয়িতা ইব যোষিতঃ ॥৩৭॥
বিভ্রতঃ কবচান্যন্যে বিমলান্যায়ুধানি চ।
ন ধর্ষয়ন্তি ক্রব্যাদা জীবন্তীতি জনার্দ্দন! ॥৩৮॥
ক্রব্যাদৈঃ কৃষ্যমাণানামপরেষাং মহাত্মনাম্।
শাতকৌম্ভ্যঃ স্রজশ্চিত্রা বিপ্রকীর্ণাঃ সমন্ততঃ ॥৩৯॥
এতে গোমায়বো ভীমা নিহতানাং মহাত্মনাম্।
কণ্ঠান্তরগতান্ হারানাক্ষিপন্তি সহস্রশঃ ॥৪০॥
সর্ব্বেষ্বপররাত্রেষু যাননন্দন্ত বন্দিনঃ।
স্তুতিভিশ্চ পরার্দ্ধ্যাভিরুপচারৈশ্চ শিক্ষিতাঃ ॥৪১॥
তানিমাঃ পরিদেবন্তি দুঃখার্ত্তাঃ পরমাঙ্গনাঃ।
কৃপণং বৃষ্ণিশার্দূল! দুঃখশোকার্দ্দিতা ভৃশম্ ॥৪২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

সুরূপেতি। ঋষভপ্রতিরূপাক্ষা বৃষনয়নতুল্যবৃহন্নয়নাঃ ॥৩৬॥
অপর ইতি। পরিঘা অস্ত্রবিশেষা ইব বাহবো যেষাং তে। দয়িতাঃ প্রিয়াঃ ॥৩৭॥
বিভ্রত ইতি। ধর্ষয়ন্তি মাংসভোজনায়াক্রামন্তি। ইতি মন্যমানা ইতি শেষঃ ॥৩৮॥
ক্রব্যাদৈরিতি। শাতকুম্ভানাং স্বর্ণানামিমা ইতি শাতকৌম্ভ্যঃ, স্রজো মালাঃ ॥৩৯॥
এত ইতি। গোমায়বঃ শৃগালাঃ। আক্ষিপন্তি আকর্ষন্তি ॥৪০॥
সর্ব্বেষ্বিতি। অপররাত্রেষু রাত্রিশেষেষু। অনন্দন্ত আনন্দয়ত, বন্দিনঃ স্তুতিপাঠকাঃ।

সুন্দর রূপ, সুন্দর বর্ণ ও বৃষের তুল্য বিশালনয়নশালী বহুসহস্র বীর শয়ন করিয়া রহিয়াছেন; আর মাংসভোজী জন্তুরা উঁহাদিগকে সঞ্চালন করিতেছে ॥৩৬॥

পরিঘের ন্যায় দীর্ঘবাহু অন্যান্য বীরেরা প্রিয়তমা স্ত্রীদিগের ন্যায় গদাগুলিকে আলিঙ্গন করিয়া বিমুখ হইয়া শয়ন করিয়া আছেন ॥৩৭॥

জনার্দ্দন! কতকগুলি বীর নির্ম্মল অস্ত্র ধারণ করিয়াই শয়ন করিয়া রহিয়াছেন; তাহাতে উঁহারা জীবিত আছেন মনে করিয়া মাংসভোজী জন্তুগণ ভয়ে উঁহাদিগকে আক্রমণ করিতেছে না ॥৩৮॥

অন্যান্য মহাত্মারা ভূতলে পতিত রহিয়াছেন, মাংসভোজী জন্তুগণ উঁহাদিগকে আকর্ষণ করিতেছে; তাহাতে উঁহাদের স্বর্ণময়ী মালাগুলি ইতস্ততঃ বিক্ষিপ্ত হইয়া পড়িতেছে ॥৩৯॥

এই ভীষণ সহস্র সহস্র শৃগাল ভূতলপতিত বীরগণের কণ্ঠহারগুলিকে আকর্ষণ করিতেছে ॥৪০॥

রক্তোৎপলবনানীব বিভান্তি রুচিরাণি বৈ।
মুখানি পরমস্ত্রীণাং পরিশুষ্কাণি কেশব ! ॥৪৩॥
রুদিতোপরতা হ্যেতা ধ্যায়ন্ত্যঃ সংপরিপ্লুতাঃ।
কুরুস্ত্রিয়োঽভিগচ্ছন্তি তেন তেনৈব দুঃখিতাঃ ॥৪৪॥
এতান্যাদিত্যবর্ণানি তপনীয়নিভানি চ।
রোষরোদনতাম্রাণি বক্ত্রাণি কুরুযোষিতাম্ ॥৪৫॥
আসামপরিপূর্ণার্থং নিশম্য পরিদেবিতম্।
ইতরেতরসংক্রন্দান্ন বিজানন্তি যোষিতঃ ॥৪৬॥
এতা দীর্ঘং বিনিশ্বস্য বিলপ্য চ পুনঃ পুনঃ।
বিস্পন্দমানা দুঃখেন যোষা জহতি জীবিতম্ ॥৪৭॥

ভারতকৌমুদী

পরার্দ্ধ্যাভিরুৎকৃষ্টাভিঃ, উপচারৈঃ স্রক্‌চন্দনদানাদিভিঃ। পরিদেবন্তি বিলপন্তি। কৃপণং দীনং যথা স্যাত্তথা ॥৪১—৪২॥

রক্তেতি। পরিশুষ্কাণি শোকানলতাপাদিতি ভাবঃ ॥৪৩॥

রুদিতেতি। রুদিতাদ্ রোদনাৎ উপরতা বিরতাঃ। পরিপ্লুতাঃ শোকাশ্রুভিঃ। তেন তেন পত্যন্তিকগমনমার্গেণ ॥৪৪॥

এতানীতি। তপনীয়নিভানি স্বর্ণবর্ণানি। রোষেণ শত্রূন্ প্রতি ক্রোধেন রোদনেন চ তাম্রাণি ॥৪৫॥

আসামিতি। ইতরেতরসংক্রন্দান্ পরস্পররোদনশব্দান্ ॥৪৬॥

শিক্ষিত স্তুতিপাঠকগণ প্রত্যহ রাত্রিশেষে উত্তম স্তুতিগান ও উপহারদানদ্বারা যাঁহাদিগকে আনন্দিত করিত ; বৃষ্ণিবংশশ্রেষ্ঠ ! এই সকল উত্তম রমণী দুঃখার্ত্ত হইয়া তাঁহাদিগকেই লক্ষ্য করিয়া করুণ বিলাপ করিতেছেন ॥৪১—৪২॥

কৃষ্ণ ! রক্তোৎপলবনের ন্যায় মনোহর ও শোকানলশুষ্ক উত্তম রমণীগণের মুখমণ্ডলগুলি প্রকাশ পাইতেছে ॥৪৩॥

শোকাশ্রুজলে পরিপ্লুত ও দুঃখিত এই কৌরবরমণীরা রোদন হইতে বিরত হইয়া বিভিন্ন পথে আত্মীয়জনের দিকে ধাবিত হইতেছেন ॥৪৪॥

এই কৌরবনারীগণের স্বর্ণবর্ণ মুখমণ্ডল সকল ক্রোধে ও রোদনে উদয়মান সূর্য্যমণ্ডলের ন্যায় তাম্রবর্ণ হইয়া গিয়াছে ॥৪৫॥

অন্য নারীরা ইঁহাদের অসম্পূর্ণ বিলাপ শুনিতে থাকিয়া অন্যান্যের রোদনের অর্থ আর বুঝিতেছেন না ॥৪৬॥

(৪৪) রুদিত্বা বিরতা হ্যেতাঃ···নি। (৪৫) পশ্য রোদনতাম্রাণি···নি।

বহ্ব্যো দৃষ্ট্বা শরীরাণি ক্রোশন্তি বিলপন্তি চ।
পাণিভিশ্চাপরা ঘ্নন্তি শিরাংসি মৃদুপাণয়ঃ ॥৪৮॥
শিরোভিঃ পতিতৈর্হস্তৈঃ সর্ব্বাঙ্গৈর্যূথশঃ কৃতৈঃ।
ইতরেতরসংপৃক্তৈরাকীর্ণা ভাতি মেদিনী ॥৪৯॥
বিশিরস্কানথো কায়ান্ দৃষ্ট্বা হ্যেতাননিন্দিতান্।
মুহ্যন্ত্যনুচিতা নার্য্যো বিদেহানি শিরাংসি চ ॥৫০॥
শিরঃ কায়েন সন্ধায় প্রেক্ষমাণা বিচেতসঃ।
অপশ্যন্ত্যোঽপরং তত্র নেদমস্যেতি দুঃখিতাঃ ॥৫১॥
বাহূরুচরণানন্যান্ বিশিখোন্মথিতান্ পৃথক্।
সংদধত্যোঽসুখাবিষ্টা মূর্চ্ছন্ত্যেতাঃ পুনঃ পুনঃ ॥৫২॥

ভারতকৌমুদী

এতা ইতি। বিস্পন্দমানা বিশেষেণ কম্পমানাঃ। জহতি ত্যজন্তি ॥৪৭॥
বহ্ব্য ইতি। শরীরাণি পত্যাদীনাম্, ক্রোশন্তি উচ্চৈরাহ্বয়ন্তি ॥৪৮॥
শিরোভিরিতি। যূথশঃ কৃতৈঃ স্তূপীকৃতৈঃ। ইতরেতরসংপৃক্তৈঃ পরস্পরসংস্পৃষ্টৈঃ ॥৪৯॥
বীতি। অনুচিতা ঈদৃগবস্থাদর্শনে পূর্ব্বমনভ্যস্তাঃ। বিদেহানি দেহশূন্যানি ॥৫০॥
শির ইতি। সন্ধায় সংযোজ্য। অপরং শিরঃ ॥৫১॥
বাহ্বিতি। বিশিখৈর্বাণৈঃ উন্মথিতান্ ছিন্নান্। সংদধত্যঃ সংযোজয়ন্ত্যঃ ॥৫২॥

এই রমণীরা বার বার দীর্ঘনিশ্বাস ও বিলাপ করিয়া দুঃখের বেগে কাঁপিতে থাকিয়া জীবন ত্যাগ করিতেছেন ॥৪৭॥

বহুতর নারী আত্মীয়জনের দেহগুলি দেখিয়া তাঁহাদিগকে ডাকিতেছেন ও বিলাপ করিতেছেন এবং অন্য কোমলপাণি রমণীরা পাণিতলদ্বারা মস্তকে আঘাত করিতেছেন ॥৪৮॥

স্তূপীকৃত ও পরস্পর সংলগ্ন পতিত মস্তক, হস্ত ও অন্যান্য সর্ব্বপ্রকার অঙ্গে সমরভূমি আকীর্ণ হইয়া গিয়াছে ॥৪৯॥

এইরূপ অবস্থাদর্শনে অনভ্যস্ত নারীরা মস্তকশূন্য এই সকল সুন্দর দেহ এবং দেহশূন্য মস্তক সকল দর্শন করিয়া মূর্চ্ছিত হইতেছেন ॥৫০॥

শোকবিকলচিত্ত কতকগুলি নারী মস্তককে কতকগুলি দেহের সহিত মিলিত দেখিয়া 'এই মস্তক ত এই দেহের নহে' ইহা ভাবিয়া এবং অপর মস্তক দেখিতে না পাইয়া দুঃখে আকুল হইতেছেন ॥৫১॥

এই নারীরা পৃথক্ পৃথক্ ভাবে বাণচ্ছিন্ন অন্য বাহু, অন্য উরু এবং অন্য চরণ

(৫০) ঘোরাভিনন্দিনঃ···মুহ্যন্তি সুচিরং ··পি বঙ্গ বর্দ্ধ।

উৎকৃত্তশিরসশ্চান্যান্ বিজগ্ধান্ মৃগপক্ষিভিঃ।
দৃষ্ট্বা কাশ্চিন্ন জানন্তি ভর্ত্তৄন্ ভরতযোষিতঃ ॥৫৩॥
পাণিভিশ্চাপরা ঘ্নন্তি শিরাংসি মধুসূদন!।
প্রেক্ষ্য ভ্রাতৄন্ পিতৄন্ পুত্রান্ পতীংশ্চ নিহতান্ পরৈঃ ॥৫৪॥
বাহুভিশ্চ সখড়্গৈর্হি শিরোভিশ্চ সকুণ্ডলৈঃ।
অগম্যকল্পা পৃথিবী মাংসশোণিতকর্দ্দমা ॥৫৫॥
ন দুঃখেষূচিতাঃ পূর্ব্বং দুঃখং গাহন্ত্যনিন্দিতাঃ।
ভ্রাতৃভিঃ পিতৃভিঃ পুত্রৈরুপকীর্ণাং বসুন্ধরাম্ ॥৫৬॥

ভারতকৌমুদী

উদিতি। উৎকৃত্তানি ছিন্নানি শিরাংসি যেষাং তান্, বিজগ্ধান্ খাদিতান্। ন জানন্তি ন পরিচিন্বন্তি ॥৫৩॥

পাণিভিরিতি। ঘ্নন্তি প্রহরন্তি। পরৈঃ শত্রুভিঃ ॥৫৪॥

বাহুভিরিতি। মাংসানি শোণিতানি ঘনীভূতরক্তানি চ কর্দ্দম ইব যস্যাং সা ॥৫৫॥

নেতি। উচিতা অভ্যস্তাঃ। দুঃখং যথা স্যাত্তথা, গাহন্তি লুণ্ঠনেনালোড়য়ন্তি ॥৫৬॥

ভারতভাবদীপঃ

এবমিতি। অবকর্ত্তনং যুদ্ধস্থানম্ ॥১—২৫॥ পঞ্চানাং ভূতানাং পৃথিব্যাদীনাম্; কুরুপাঞ্চালবধাৎ কৃৎস্নং পাঞ্চভৌতিকং জগন্নষ্টমিতি ভাবঃ ॥২৬—৩০॥ শয়নানি আস্তীর্য্যেতি শেষঃ ॥৩১—৪৬॥ এতাঃ শোচন্তীরভিলক্ষ্যেতি শেষঃ ॥৪৭—৫২॥ বিজগ্ধান্ ভক্ষিতান্ ॥৫৩—৫৯॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষোড়শোঽধ্যায়ঃ ॥১৬॥

যোগ করিতে থাকিয়া ( সেগুলি মিলিল না দেখিয়া ) দুঃখে আকুল হইয়া বার বার মূর্চ্ছিত হইতেছেন ॥৫২॥

কতকগুলি ভরতবংশীয় নারী ছিন্ন মস্তক ও পশুপক্ষিভক্ষিত দেহ সকল দেখিয়া সেগুলি ভর্ত্তাদের নহে বলিয়া বুঝিতেছেন ॥৫৩॥

মধুসূদন! অন্য নারীরা শত্রুনিহত ভ্রাতা, পিতা, পুত্র ও পতিদিগকে দেখিয়া মস্তকে করাঘাত করিতেছেন ॥৫৪॥

তরবারিযুক্ত বাহু ও কুণ্ডলযুক্ত মস্তক সকল পতিত হইয়া থাকায় এবং রক্ত ও মাংস কর্দ্দমের ন্যায় হইয়া যাওয়ায়, সমরভূমি প্রায় অগম্য হইয়া গিয়াছে ॥৫৫॥

এই অনিন্দ্যসুন্দরী রমণীরা পূর্ব্বে দুঃখভোগে অভ্যস্ত ছিলেন না; অথ চ এখন ভ্রাতৃগণ, পিতৃগণ ও পুত্রগণের শবে পরিপূর্ণ সমরভূমিতে দুঃখে অবগাহন করিতেছেন ॥৫৬॥

যূথানীব কিশোরীণাং সুকেশীনাং জনার্দ্দন!।
স্নুষাণাং ধৃতরাষ্ট্রস্য পশ্য বৃন্দান্যনেকশঃ ॥৫৭॥
ইতো দুঃখতরং কিং নু কেশব! প্রতিভাতি মে।
যদিমাঃ কুর্ব্বতে সর্ব্বা রবমুচ্চাবচং স্ত্রিয়ঃ ॥৫৮॥
নূনমাচরিতং পাপং ময়া পূর্ব্বেষু জন্মসু।
যা পশ্যামি হতান্ পুত্রান্ পৌত্রান্ ভ্রাতৄংশ্চ কেশব!॥
এবমার্ত্তা বিলপতী দদর্শ নিহতং সুতম্ ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি স্ত্রীবিলাপে স্ত্রীণাং যুদ্ধভূমিদর্শনে ষোড়শোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

## সপ্তদশোঽধ্যায়ঃ।

———:০✱০———

বৈশম্পায়ন উবাচ।
ততো দুর্য্যোধনং দৃষ্ট্বা গান্ধারী শোকমূর্চ্ছিতা।
সহসা ন্যপতদ্ভূমৌ ছিন্নেব কদলী বনে ॥১॥

### ভারতকৌমুদী

যূথানীতি। যূথানি সমূহান্, কিশোরীণাম্ অশ্বশিশূনাম্। স্নুষাণাং পুত্রবধূনাম্ ॥৫৭॥
ইত ইতি। দুঃখতরমধিকং দুঃখম্। রবং রোদনাদিশব্দম্, উচ্চাবচং নানাবিধম্ ॥৫৮॥
নূনমিতি। বিলপতী বিলপন্তী গান্ধারী। সুতং দুর্য্যোধনম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥৫৯॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি স্ত্রীবিলাপে ষোড়শোঽধ্যায়ঃ ॥০॥

---

জনার্দ্দন! দেখ—মহারাজ ধৃতরাষ্ট্রের সুকেশী পুত্রবধূগণ আজ অশ্বশিশুগণের ন্যায় দলে দলে সমরভূমিতে বিচরণ করিতেছেন ॥৫৭॥

কেশব! ইহা অপেক্ষা আমার অধিক দুঃখ আর কি হইতে পারে; যেহেতু এই স্ত্রীলোকেরা সকলে নানাপ্রকার রোদনধ্বনি করিতেছেন ॥৫৮॥

কেশব! নিশ্চয়ই আমি পূর্ব্ব পূর্ব্ব জন্মে গুরুতর পাপ করিয়াছিলাম; যে আমি বর্ত্তমান সময়ে পুত্র, পৌত্র ও ভ্রাতৃগণকে নিহত দেখিতেছি'। শোকার্ত্তা গান্ধারী এইভাবে বিলাপ করিতে থাকিয়া নিহত দুর্য্যোধনকে দর্শন করিলেন ॥৫৯॥

(৫৮) ইতি দুঃখতরং···রূপমুচ্চাবচং···বঙ্গ বর্দ্ধ।

সা তু লব্ধ্বা পুনঃ সংজ্ঞাং বিক্রুশ্য চ পুনঃ পুনঃ।
দুর্য্যোধনমভিপ্রেক্ষ্য শয়ানং রুধিরোক্ষিতম্ ॥২॥
পরিষ্বজ্য চ গান্ধারী কৃপণং পর্য্যদেবয়ৎ।
হাহা পুত্রেতি শোকার্ত্তা বিললাপাকুলেন্দ্রিয়া ॥৩॥ (যুগ্মকম্)
সুগূঢ়জত্রুবিপুলং হারনিষ্কনিষেবিতম্।
বারিণা নেত্রজেনোরঃ সিঞ্চন্তী শোকতাপিতা।
সমীপস্থং হৃষীকেশমিদং বচনমব্রবীৎ ॥৪॥
উপস্থিতেঽস্মিন্ সংগ্রামে জ্ঞাতীনাং সংক্ষয়ে বিভো!।
মাময়ং প্রাহ বার্ষ্ণেয়! প্রাঞ্জলির্নৃপসত্তমঃ ॥৫॥

ভারতকৌমুদী

তত ইতি। দুর্য্যোধনস্ত জ্যেষ্ঠপুত্রত্বাৎ রাজত্বাৎ সর্ব্বনিয়ন্তৃত্বাচ্চ শোকাতিরেকেণ তাদৃগবস্থেতি ভাবঃ ॥১॥

সেতি। বিক্রুশ্য উচ্চৈ রুদিত্বা। কৃপণং দীনম্, পর্য্যদেবয়ৎ ব্যলপৎ। বিলাপপ্রকার-মেবাহ হাহেতি। অতএব পুনর্বিললাপেত্যুক্তাবপি ন পুনরুক্তিদোষঃ ॥২—৩॥

সুগূঢ়েতি। সুগূঢ়েন মাংসাবৃততয়া অতিগুপ্তেন জত্রুণা স্কন্ধসন্ধিদেশেন বিপুলং পীবরম্, হারেণ কণ্ঠমালয়া নিষ্কেণ বক্ষোভূষণেন চ নিষেবিতম্। উরো বক্ষোদেশম্। ষট্পাদঃ ॥৪॥

উপেতি। হে বার্ষ্ণেয়! বৃষ্ণিবংশোৎপন্ন কৃষ্ণ!, অয়ং দুর্য্যোধনঃ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর গান্ধারী দুর্য্যোধনকে দেখিয়া শোকে মূর্চ্ছিত হইয়া বনমধ্যে ছিন্ন কদলীবৃক্ষের ন্যায় তৎক্ষণাৎ ভূতলে পতিত হইলেন ॥১॥

ক্রমে তিনি চৈতন্য লাভ করিয়া, বার বার উচ্চস্বরে রোদন করিয়া, রক্তসিক্ত দেহ ও ভূতলে শয়িত দুর্য্যোধনের দিকে দৃষ্টিপাত করিয়া এবং তাহাকে আলিঙ্গন করিয়া কাতরভাবে বিলাপ করিলেন। তখন তাঁহার সমস্ত ইন্দ্রিয়ই শোকে বিহ্বল হইয়া গেল; সেই অবস্থায় তিনি 'হাহা পুত্র!' বলিয়া বিলাপ করিতে থাকিলেন ॥২—৩॥

কৃষ্ণের স্কন্ধসন্ধি মাংসে আবৃত থাকায় তাঁহার দেহটীকে বিশাল দেখা যাইতে-ছিল এবং তাঁহার বক্ষস্থলে হার ও কৌস্তুভমণি দুলিতেছিল; সেই অবস্থায় তিনি তৎকালে গান্ধারীর নিকটে দাঁড়াইয়াছিলেন। তখন গান্ধারী নয়নজলে বক্ষস্থল সিক্ত করিতে থাকিয়া কৃষ্ণকে এই কথা বলিলেন—॥৪॥

'প্রভাবশালী বৃষ্ণিনন্দন! এই যুদ্ধ ও জ্ঞাতিক্ষয় উপস্থিত হইলে, এই রাজশ্রেষ্ঠ দুর্য্যোধন আমার নিকটে আসিয়া বলিয়াছিলেন—॥৫॥

অস্মিন্ জ্ঞাতিসমুদ্ধর্ষে জয়মম্ব ! ব্রবীতু মে।
ইত্যুক্তে জানতী সর্ব্বমহং স্বব্যসনাগমম্ ॥
অব্রুবং পুরুষব্যাঘ্র ! যতো ধর্ম্মস্ততো জয়ঃ ॥৬॥
যথা চ যুধ্যমানস্ত্বং ন প্রমুহ্যসি পুত্রক ! ।
ধ্রুবং শস্ত্রজিতাঁল্লোকান্ প্রাপ্স্যস্যমরবৎ প্রভো ! ॥৭॥
ইত্যেবমব্রুবং নৈনং পূর্ব্বং শোচাম্যহং সুতম্।
ধৃতরাষ্ট্রন্তু শোচামি কৃপণং হতবান্ধবম্ ॥৮॥
অমর্ষণং যুধাং শ্রেষ্ঠং কৃতাস্ত্রং যুদ্ধদুর্ম্মদম্।
শয়ানং বীরশয়নে পশ্য মাধব ! মে সুতম্ ॥৯॥
যোঽয়ং মূর্দ্ধাভিষিক্তানামগ্রে যাতি পরন্তপঃ।
সোঽয়ং পাংশুষু শেতেঽদ্য পশ্য কালস্য পর্য্যয়ম্ ॥১০॥

ভারতকৌমুদী

অস্মিন্নিতি। জ্ঞাতীনাং সমুদ্ধর্ষে সংঘর্ষে। হে অম্ব ! মাতঃ !। স্বব্যসনাগমং নিজবিপদুপস্থিতিম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

যথেতি। ন প্রমুহ্যসি তথা কুর্য্যা ইতি শেষঃ। অথ যদ্যহং মুগ্ধ এব ভবেয়মিত্যাহ ধ্রুবমিতি ॥৭॥

ইতীতি। অহং পূর্ব্বমিত্যেবমব্রুবম, অতএব নৈনং শোচামি। পূর্ব্বং স্বয়মেব তন্মৃত্যু-সম্ভাবনাৎ স্বর্গলাভাবশ্যম্ভাবাচ্চেতি ভাবঃ। কৃপণং দীনম্ ॥৮॥

অমর্ষণমিতি। অমর্ষণমসহিষ্ণুম্। কৃতাস্ত্রং শিক্ষিতসর্ব্বাস্ত্রম্ ॥৯॥

'মা ! এই জ্ঞাতিসংঘর্ষে আমার জয় হউক বলিয়া আপনি আশীর্ব্বাদ করুন'। পুরুষশ্রেষ্ঠ ! দুর্য্যোধন এইরূপ বলিলে, তাহার যে বিপদ আসিতেছে, তাহা জানিতে পারিয়া আমি বলিয়াছিলাম—'যে পক্ষে ধর্ম্ম আছেন, সেই পক্ষে জয় হইবে' ॥৬॥

প্রভাবশালী বৎস ! তুমি যুদ্ধ করিতে থাকিয়া যাহাতে অসাবধান না হও তাহা করিও। তা'র পর তুমি নিশ্চয়ই দেবতার ন্যায় শস্ত্রজিত লোক লাভ করিবে' ॥৭॥

আমি পূর্বে দুর্য্যোধনকে এইরূপ বলিয়াছিলাম ; সুতরাং এখন তাঁহার জন্য শোক করি না ; কিন্তু মহারাজ ধৃতরাষ্ট্রের বন্ধুগণ নিহত হইয়াছেন এবং উনিও অত্যন্ত কাতর হইয়া পড়িয়াছেন ; অতএব উঁহার জন্যই শোক করিতেছি ॥৮॥

কৃষ্ণ ! দেখ—অসহিষ্ণুস্বভাব, যোদ্ধশ্রেষ্ঠ, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত ও যুদ্ধদুর্দ্ধর্ষ আমার পুত্র দুর্য্যোধন বীরশয্যায় শয়ন করিয়া রহিয়াছেন ॥৯॥

ধ্রুবং দুর্য্যোধনো বীরো গতিং ন সুলভাং গতঃ।
তথা হৃভিমুখঃ শেতে শয়নে বীরসেবিতে ॥১১॥
যং পুরা পর্য্যুপাসীনা রময়ন্তি বরস্ত্রিয়ঃ।
তং বীরশয়নে সুপ্তং রময়ন্ত্যশিবাঃ শিবাঃ ॥১২॥
যং পুরা পর্য্যুপাসীনা রময়ন্তি মনীষিণঃ।
মহীতলস্থং নিহতং গৃধ্রাস্তং পর্য্যুপাসতে ॥১৩॥
যং পুরা ব্যজনৈরগ্র্যৈরুপবীজন্তি যোষিতঃ।
তমদ্য পক্ষব্যজনৈরুপবীজন্তি পক্ষিণঃ ॥১৪॥
এষ শেতে মহাবাহুর্বলবান্ সত্যবিক্রমঃ।
সিংহেনেব দ্বিপঃ সংখ্যে ভীমসেনেন পাতিতঃ ॥১৫॥

ভারতকৌমুদী

য ইতি। মূর্দ্ধাভিষিক্তানাং রাজ্ঞাম্। পাংশুষু ধূলিষু। পর্য্যয়ং পরিবর্ত্তনম্ ॥১০॥

ধ্রুবমিতি। ন সুলভাং দুর্লভাম্। তথা চ—"দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডল-ভেদিনৌ। পরিব্রাড়্‌যোগযুক্তশ্চ রণে চাভিমুখো হতঃ॥" ॥১১॥

যমিতি। পর্য্যুপাসীনাঃ সেবমানাঃ। অশিবা অমঙ্গলসূচিকাঃ, শিবাঃ শৃগালাঃ ॥১২॥

যমিতি। মনীষিণো বিদ্বাংসঃ। গৃধ্রাঃ পক্ষিবিশেষাঃ ॥১৩॥

যমিতি। বর্হৈর্ময়ূরপুচ্ছরূপৈঃ। পক্ষা এব ব্যজনানি তৈঃ ॥১৪॥

এষ ইতি। দ্বিপো হস্তী, সংখ্যে যুদ্ধে ॥১৫॥

---

কৃষ্ণ ; যে শত্রুসন্তাপক রাজা সমস্ত রাজার অগ্রে গমন করিতেন, তিনিই আজ ধূলির উপরে শয়ন করিয়া আছেন। কালের পরিবর্ত্তনটা দেখ ॥১০॥

নিশ্চয়ই বীর দুর্য্যোধন দুর্ল্লভগতি লাভ করিয়াছেন। তাহাই দেখ, উনি অভিমুখ হইয়াই বীরসেবিত শয্যায় শয়ন করিয়া রহিয়াছেন ॥১১॥

পূর্ব্বে উত্তম রমণীরা সেবা করিতে থাকিয়া যাঁহাকে আনন্দিত করিত; আজ অমঙ্গলসূচক শৃগালেরা বীরশয্যায় শয়িত সেই বীরকে আনন্দিত করিতেছে ॥১২॥

পূর্বে জ্ঞানিগণ আসিয়া উপাসনায় প্রবৃত্ত হইয়া যাঁহাকে সন্তুষ্ট করিতেন; আজ গৃধ্রপক্ষীরা নিহত ও ভূতলপতিত সেই বীরকে সন্তুষ্ট করিতেছে ॥১৩॥

পূর্বে রমণীরা ময়ূরপুচ্ছের ব্যজনদ্বারা যাঁহাকে ব্যজন করিত; আজ পক্ষীরা পক্ষব্যজনদ্বারা তাঁহাকে ব্যজন করিতেছে ॥১৪॥

মহাবাহু, বলবান্ ও যথার্থবিক্রমশালী দুর্য্যোধন ভীমকর্ত্তৃক নিপাতিত হইয়া সিংহ নিপাতিত হস্তীর ন্যায় এই শয়ন করিয়া রহিয়াছেন ॥১৫॥

---

(১৪)···ব্যজনৈরুগ্রৈঃ · বঙ্গ বর্দ্ধ,·· ব্যজনৈ রয্যৈঃ ··নি।

পশ্য দুর্য্যোধনং কৃষ্ণ! শয়ানং রুধিরোক্ষিতম্।
নিহতং ভীমসেনেন গদাং সংস্বজ্য ভারতম্ ॥১৬॥
অক্ষৌহিণীর্মহাবাহুর্দশ চৈকাঞ্চ কেশব!।
আনয়দ্যঃ পুরা সংখ্যে সোঽনয়ান্নিধনং গতঃ ॥১৭॥
এষ দুর্য্যোধনঃ শেতে মহেম্বাসো মহারথঃ।
শার্দ্দূল ইব সিংহেন ভীমসেনেন পাতিতঃ ॥১৮॥
বিদুরং হ্যবমন্যৈষ পিতরঞ্চৈব মন্দভাক্।
বালো বৃদ্ধাবমানেন মন্দো মৃত্যুবশং গতঃ ॥১৯॥
নিঃসপত্না মহী যস্য ত্রয়োদশ সমাঃ স্থিতাঃ।
স শেতে নিহতো ভূমৌ সুতো মে পৃথিবীপতিঃ ॥২০॥
অপশ্যং কৃষ্ণ! পৃথিবীং ধার্ত্তরাষ্ট্রানুশাসিতাম্।
পূর্ণাং হস্তিগবাশ্বৈশ্চ বার্ষ্ণেয়! ন তু তচ্চিরম্ ॥২১॥

ভারতকৌমুদী

পশ্যেতি। রুধিরোক্ষিতং রক্তসিক্তগাত্রম্। সংস্বজ্য আলিঙ্গ্য, ভারতং ভরতবংশীয়ম্ ॥১৬॥
অক্ষৌহিণীরিতি। অনয়াৎ দুর্নীতিবশাৎ ॥১৭॥
এষ ইতি। ইষূন্ বাণান্ অস্যতি ক্ষিপত্যনেনেতি ইম্বাসো ধনুঃ ॥১৮॥
বিদুরমিতি। মন্দভাক্ অল্পভাগ্যঃ। বালো ন্যূনবয়স্কঃ, মন্দো মূর্খঃ ॥১৯॥
নিরিতি। নিঃসপত্না নিষ্কণ্টকাঃ। সমা বৎসরান্ ॥২০॥

---

কৃষ্ণ! দেখ—ভরতনন্দন দুর্য্যোধন ভীমের হস্তে নিহত হইয়া রক্তসিক্ত গাত্রে গদা আলিঙ্গন করিয়া শয়িত আছেন ॥১৬॥

কেশব! যিনি পূর্ব্বে যুদ্ধে একাদশ অক্ষৌহিণী সৈন্য আনয়ন করিয়াছিলেন; তিনি দুর্নীতিবশতঃ নিধন প্রাপ্ত হইয়াছেন ॥১৭॥

সিংহ যেমন ব্যাঘ্রকে নিপাতিত করে, সেইরূপ ভীমসেন মহাধনুর্দ্ধর ও মহারথ দুর্য্যোধনকে নিপাতিত করিয়াছেন। এই সেই দুর্য্যোধন শয়ন করিয়া রহিয়াছেন ॥১৮॥

মন্দভাগ্য ও মূঢ় দুর্য্যোধন পিতাকে ও বিদুরকে অবজ্ঞা করিয়া ন্যূনবয়স্ক হইয়াও বৃদ্ধের অবমাননা করায় মৃত্যুমুখে পতিত হইয়াছেন ॥১৯॥

সমগ্র পৃথিবী নিষ্কণ্টক হইয়া ত্রয়োদশ বৎসর যাবৎ যাঁহার অধীনে ছিল, সেই মহীপতি আমার পুত্র দুর্য্যোধন নিহত হইয়া ভূতলে শয়িত রহিয়াছেন ॥২০॥

---

(১৬) সংস্বজ্য ভারতঃ—পি বঙ্গ বৰ্দ্ধ,···ভারত!—নি।

তামেবাদ্য মহাবাহো ! পশ্যাম্যন্যানুশাসনাম্ ।
হীনাং হস্তিগবাশ্বেন কিং নু জীবামি মাধব ! ॥২২॥
ইদং কৃচ্ছ্রতরং পশ্য পুত্রস্যাপি বধান্মম ।
যদিমাঃ পর্য্যুপাসন্তে হতান্ শূরান্ রণে স্ত্রিয়ঃ ॥২৩॥
প্রকীর্ণকেশীং সুশ্রোণীং দুর্য্যোধনশুভাঙ্কগাম্ ।
রুক্মবেদীনিভাং পশ্য কৃষ্ণ ! লক্ষ্মণমাতরম্ ॥২৪॥
নূনমেষা পুরা বালা জীবমানে মহাভুজে ।
ভুজাবাশ্রিত্য রমতে সুভুজস্য মনস্বিনী ॥২৫॥

## ভারতকৌমুদী

অপশ্যমিতি । ধার্ত্তরাষ্ট্রেণ দুর্য্যোধনেন অনুশাসিতাম্, তদনুশাসনম্ । চিরং নাপশ্যম্ ॥২১॥

তামিতি । অন্যেন অনুশাসনং যস্যাস্তাম্ । কিং নু কথং নু ॥২২॥

ইদমিতি । কৃচ্ছ্রতরমধিককষ্টকরম্ । পর্য্যুপাসন্ত ইতি ন লোপাভাব আর্ষঃ ॥২৩॥

প্রকীর্ণেতি । সুশ্রোণীং সুন্দরনিতম্বাম্ । দুর্য্যোধনস্য শুভমঙ্কং ক্রোড়ং গচ্ছতীতি তাম্ । রুক্মবেদীনিভাং স্বর্ণময়বেদীতুল্যাম্, লক্ষ্মণো নাম দুর্য্যোধনপুত্রস্তস্য মাতরম্ ॥২৪॥

নূনমিতি । মহাভুজে দুর্য্যোধনে । সুভুজস্য দুর্য্যোধনস্য ॥২৫॥

---

বৃষ্ণিনন্দন কৃষ্ণ ! আমি পূর্ব্বে দেখিতাম—দুর্য্যোধন পৃথিবী শাসন করিতেন, তাহাতে সে পৃথিবী হস্তী, অশ্ব ও গোসমূহে পূর্ণ হইয়া গিয়াছিল ; কিন্তু তাহা দীর্ঘকাল দেখিতে পারিলাম না ॥২১॥

মহাবাহু মাধব ! আমি আজ সেই পৃথিবীতেই অন্যের শাসন প্রবৃত্ত হইয়াছে দেখিতেছি ; কিন্তু সে হস্তী ও অশ্বপ্রভৃতি পশু আর নাই । অতএব আমি কেন জীবিত রহিয়াছি ॥২২॥

কৃষ্ণ ! এই আর একটা অধিক কষ্টজনক ব্যাপার দেখ যে, আমার পুত্র দুর্য্যোধনেরও বধ হওয়ায় এই সকল নারী রণস্থলে নিহত বীরগণের সেবা করিতেছেন ॥২৩॥

কৃষ্ণ ! দেখ—আলুলায়িতকুন্তলা ও সুনিতম্বা লক্ষ্মণের মাতা, (দুর্য্যোধনের ভার্য্যা) পূর্ব্বে দুর্য্যোধনের সুলক্ষণসম্পন্ন ক্রোড়ে অধিষ্ঠান করিয়া এখন এই রণস্থলে স্বর্ণময়ী বেদীর ন্যায় অবস্থান করিতেছেন ॥২৪॥

পূর্ব্বে মহাবাহু দুর্য্যোধন জীবিত থাকিতে নিশ্চয়ই এই মনস্বিনী বালা সুন্দর বাহু দুর্য্যোধনের বাহুযুগল অবলম্বন করিয়া আনন্দ অনুভব করিতেন ॥২৫॥

---

(২২)···অন্যানুশাসিতাম্—নি ।

কথং নু শতধা নেদং হৃদয়ং মম দীর্য্যতে।
পশ্যন্ত্যা নিহতং পুত্রং পুত্রেণ সহিতং রণে ॥২৬॥
পুত্রং রুধিরসংসিক্তমুপজিঘ্রত্যনিন্দিতা।
দুর্য্যোধনস্তু বামোরূঃ পাণিনা পরিমার্জতি ॥২৭॥
কিং নু শোচতি ভর্ত্তারং পুত্রং বৈষা মনস্বিনী।
তথা হ্যবস্থিতা ভাতি পুত্রং বাপ্যভিবীক্ষ্য সা ॥২৮॥
স্বশিরঃ পঞ্চ শাখাভ্যামভিহত্যায়তেক্ষণা।
পতত্যুরসি বীরস্য কুরুরাজস্য মাধব! ॥২৯॥
পুণ্ডরীকমিবাভাতি পুণ্ডরীকান্তরপ্রভা।
মুখং প্রমৃজ্য পুত্রস্য ভর্ত্তুশ্চৈব তপস্বিনী ॥৩০॥

### ভারতকৌমুদী

কথমিতি। পুত্রং দুর্য্যোধনম্, পুত্রেণ লক্ষ্মণেন ॥২৬॥
পুত্রমিতি। পুত্রং লক্ষ্মণম্। বামৌ সুন্দরৌ উরূ যস্যাঃ সা দুর্য্যোধনভার্য্যা ॥২৭॥
কিমিতি। ভর্ত্তারং দুর্য্যোধনম্, পুত্রং লক্ষ্মণম্। বাশব্দাদ্ভর্ত্তারঞ্চ ॥২৮॥
স্বেতি। পঞ্চ শাখা অঙ্গুল্যো যয়োস্তাভ্যাং হস্তাভ্যাম্। উরসি বক্ষসি ॥২৯॥
পুণ্ডেতি। পুণ্ডরীকান্তরস্য পদ্মমধ্যকোষস্য প্রভা ইব প্রভা যস্যাঃ সা। তপস্বিনী দীনা দুর্য্যোধনভার্য্যা ॥৩০॥

### ভারতভাবদীপঃ

দুর্য্যোধনমিতি ॥১—২৮॥ পঞ্চ শাখাভ্যাং পঞ্চাঙ্গুলিভ্যাং পাণিভ্যাম্ ॥২৯—৩১॥
ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তদশোঽধ্যায়ঃ ॥১৭॥

---

হায়, পুত্র লক্ষ্মণের সহিত পুত্র দুর্য্যোধন নিহত হইয়াছেন, ইহাই আমি দেখিতেছি, তথাপি আমার এই হৃদয় কেন শতধা বিদীর্ণ হইতেছে না ॥২৬॥

সুন্দরোরুযুগলসমন্বিতা, অনিন্দ্যসুন্দরী দুর্য্যোধনভার্য্যা রক্তসিক্ত পুত্র লক্ষ্মণের আঘ্রাণ করিতেছেন এবং দুর্য্যোধনের গাত্র মার্জন করিতেছেন ॥২৭॥

এই মনস্বিনী ভর্ত্তার জন্য কিংবা পুত্রের নিমিত্ত শোক করিতেছেন (ইহা ঠিক্ বুঝা যাইতেছে না)। কারণ, ইনি ভর্ত্তা ও পুত্রের দিকে চাহিয়াই দাঁড়াইয়া আছেন ॥২৮॥

মাধব! দীর্ঘনয়না এই দুর্য্যোধনভার্য্যা করযুগলদ্বারা মস্তকে আঘাত করিয়া বীর দুর্য্যোধনের বক্ষস্থলে পতিত হইতেছেন ॥২৯॥

(২৮)···পুত্রঞ্চাপ্যভিবীক্ষ্য সা—নি।

যদি চাপ্যাগমাঃ সন্তি যদি বা শ্রুতয়স্তদা।
ধ্রুবং লোকানবাপ্তোঽয়ং নৃপো বাহুবলার্জ্জিতান্ ॥৩১॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি স্ত্রীবিলাপে গান্ধার্য্যা দুর্য্যোধনদর্শনে সপ্তদশোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

## অষ্টাদশোঽধ্যায়ঃ।

———:০✱০———

গান্ধার্য্যুবাচ।
পশ্য মাধব! পুত্ত্রান্ মে শতসংখ্যান্ জিতক্লমান্।
গদয়া ভীমসেনেন ভূয়িষ্ঠং নিহতান্ রণে ॥১॥
ইদং দুঃখতরং মেঽদ্য যদিমা মুক্তমূর্দ্ধজাঃ।
হতপুত্ত্রা রণে বালাঃ পরিধাবন্তি মে স্নুষাঃ ॥২॥
প্রাসাদতলচারিণ্যশ্চরণৈর্ভূষণান্বিতৈঃ।
আপন্না যৎ স্পৃশন্তীমা রুধিরার্দ্রাং বসুন্ধরাম্ ॥৩॥

ভারতকৌমুদী

যদীতি। আগমা ধর্ম্মশাস্ত্রাণি, সন্তি সত্যতয়া। লোকান্ স্বর্গান্ ॥৩১॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি স্ত্রীবিলাপে সপ্তদশোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

পশ্যেতি। জিতক্লমান্ ব্যায়ামে ক্লান্তিহীনান্। ভূয়িষ্ঠং বহুলং যথা স্যাত্তথা ॥১॥
ইদমিতি। মুক্তমূর্দ্ধজাঃ স্খলিতকুন্তলাঃ। স্নুষাঃ পুত্ত্রবধ্বঃ ॥২॥

পদ্মকোষের ন্যায় গৌরবর্ণা ও দীনা এই নারী পদ্মের তুল্য ভর্ত্তার মুখমণ্ডল ও পুত্ত্রের মুখমণ্ডল মার্জ্জন করিতেছেন ॥৩০॥

যদি ধর্ম্মশাস্ত্র ও বেদ সত্য হয়; তাহা হইলে এই রাজা নিশ্চয়ই বাহুবলার্জ্জিত স্বর্গলোক লাভ করিয়াছেন' ॥৩১॥

———:০:———

গান্ধারী বলিলেন—'কৃষ্ণ! দেখ—আমার ক্লান্তিহীন একশত পুত্ত্রের মধ্যে অনেককেই এক ভীমসেন গদাদ্বারা নিহত করিয়াছে ॥১॥

এইটা আমার অধিক দুঃখ যে, আমার এই বালিকা ও হতপুত্ত্রা পুত্ত্রবধূরা আলুলায়িত কেশে রণস্থলে ছুটাছুটি করিতেছেন ॥২॥

গৃধ্রানুৎসারয়ন্ত্যশ্চ তথা গোমায়ুবায়সান্।
শোকেনার্ত্তা বিঘূর্ণন্ত্যো মত্তা ইব চরন্ত্যত ॥৪॥
এষা বৈ হ্যনবদ্যাঙ্গী করসম্মিতমধ্যমা।
ঘোরং তদ্বৈশসং দৃষ্ট্বা নিপতত্যতিদুঃখিতা ॥৫॥
দৃষ্ট্বা মে পার্থিবসুতামেতাং লক্ষ্মণমাতরম্।
রাজপত্নীং মহাবাহো! মনো ন হ্যুপশাম্যতি ॥৬॥
ভ্রাতৄংশ্চান্যাঃ পিতৄংশ্চান্যাঃ পুত্রাংশ্চ নিহতান্ ভুবি।
দৃষ্ট্বা পরিপতন্ত্যেতাঃ প্রগৃহ্য সুভুজা ভুজান্ ॥৭॥
মধ্যমানাস্তু নারীণাং বৃদ্ধানাঞ্চাপরাজিত!।
আক্রন্দং হতবন্ধূনাং দারুণে বৈশসে শৃণু ॥৮॥

## ভারতকৌমুদী

প্রাসাদেতি। আপন্নাঃ পতিপুত্রাদিনাশেন আপদং প্রাপ্তাঃ। বসুন্ধরাং রণভূমিম্ ॥৩॥

গৃধ্রানিতি। গোমায়ুবায়সান্ শৃগালকাকান্। বিঘূর্ণন্ত্যো ঘূর্ণমানাঃ ॥৪॥

এষেতি। অনবদ্যাঙ্গী অনিন্দ্যগাত্রী, করেণ পাণিপুটেন সম্মিতো মধ্যমঃ শরীরমধ্যভাগো যস্যাঃ সা কৃশকটীদেশা। বৈশসং মহামারীম্ ॥৫॥

দৃষ্ট্বেতি। লক্ষ্মণমাতরং দুর্য্যোধনভার্য্যাম্। উপশাম্যতি স্থিরীভবতি ॥৬॥

ভ্রাতৄনিতি। প্রগৃহ্য ধৃত্বা, সুভুজাঃ সুন্দরবাহবো নার্য্যঃ ॥৭॥

## ভারতভাবদীপঃ

পশ্যেতি ॥১—৪॥ করসম্মিতমধ্যমা মুষ্টিপ্রমিতমধ্যা ॥৫—২৮॥

ইতি স্ত্রীপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥১৮॥

---

এই নারীরা পূর্ব্বে নানা অলঙ্কারে অলঙ্কৃত চরণদ্বারা অট্টালিকার ভিতরে বিচরণ করিতেন; কিন্তু এখন ইহারা বিপন্ন হইয়া যে রক্তসিক্ত রণভূমি স্পর্শ করিতেছেন, ইহাও আমার অধিক দুঃখের কারণ ॥৩॥

এই শোকার্ত্ত নারীরা ঘুরিতে থাকিয়া গৃধ্র, শৃগাল ও কাকগণকে অপসারণ করতঃ বিচরণ করিতেছেন ॥৪॥

এই অনিন্দ্যসুন্দরী ও কৃশকটী নারী এই ভীষণ মহামারী দেখিয়া অত্যন্ত দুঃখিত হইয়া ধাবিত হইতেছেন ॥৫॥

মহাবাহু কৃষ্ণ! এই রাজকন্যা ও রাজপত্নী লক্ষ্মণের মাতাকে দেখিয়া আমার মন শান্তই হইতেছে না ॥৬॥

সুন্দর বাহুযুক্ত এই রমণীগণের মধ্যে কেহ কেহ নিহত ভ্রাতৃগণের, কেহ কেহ নিহত পিতৃগণের ও কেহ কেহ নিহত পুত্রগণের বাহু ধারণ করিয়া তাঁহাদের উপরে পতিত হইতেছেন ॥৭॥

রথনীড়ানি দেহাংশ্চ হতানাং গজবাজিনাম্‌।
আশ্রিতাঃ শ্রমমোহার্ত্তাঃ স্থিতাঃ পশ্য মহাবল ! ॥৯॥
অন্যা চাপহৃতং কায়াচ্চারুকুণ্ডলমুন্নসম্‌।
স্বস্য বন্ধোঃ শিরঃ কৃষ্ণ ! গৃহীত্বা পশ্য তিষ্ঠতি ॥১০॥
পূর্ব্বজাতিকৃতং পাপং মন্যে নাল্পমিবানঘ ! ।
এতাভিরনবদ্যাভির্ময়া চৈবাল্পমেধয়া ॥১১॥
যদিদং ধর্ম্মরাজেন পাতিতং নো জনার্দ্দন ! ।
ন হি নাশোঽস্তি বার্ষ্ণেয় ! কর্ম্মণোঃ শুভপাপয়োঃ ॥১২॥
প্রত্যগ্রবয়সঃ পশ্য দর্শনীয়কুচাননাঃ।
কুলেষু জাতা হ্রীমত্যঃ কৃষ্ণপক্ষ্মাক্ষিমূর্দ্ধজাঃ ॥১৩॥

ভারতকৌমুদী

মধ্যমানামিতি। মধ্যমানানাং মধ্যবয়স্কানাম্‌। আক্রন্দং ক্রন্দনধ্বনিম্‌। বৈশসে মহামার্য্যাম্‌ ॥৮॥

রথেতি। রথানাং নীড়ানি সারথ্যোপবেশনস্থানানি। শ্রমেণ পর্য্যটনায়াসেন মোহেন চার্ত্তাঃ ॥৯॥

অন্যেতি। চারুণী কুণ্ডলে যস্য তৎ। উন্নতা নাসিকা যস্য তচ্চ ॥১০॥

পূর্ব্বেতি। পূর্ব্বস্যাং জাতৌ জন্মনি কৃতং তৎ। অল্পমেধয়া অল্পবুদ্ধ্যা ॥১১॥

যদিতি। ইদং বলম্‌, নঃ অস্মাকম্‌। তন্মন্যে ইতি শেষঃ ॥১২॥

অপরাজিত কৃষ্ণ ! এই ভীষণ মহামারী উপলক্ষে হতবন্ধু, মধ্যম বয়স্ক ও বৃদ্ধ নারীগণের ভীষণ ক্রন্দনকোলাহল একবার শ্রবণ কর ॥৮॥

মহাবল ! দেখ—শ্রান্ত, মুগ্ধ ও শোকার্ত্ত নারীরা রথের নীড় (সারথির উপবেশনের স্থান) এবং নিহত হস্তী ও অশ্বগণের দেহ ধারণ করিয়া বিশ্রামের জন্য কিছুকাল অবস্থান করিতেছেন ॥৯॥

কৃষ্ণ ! দেখ—অপর কেহ সুন্দর কুণ্ডলযুক্ত ও উন্নত নাসিকাসমন্বিত কোন আত্মীয়জনের দেহবিচ্ছিন্ন মস্তকটী লইয়া নিরীক্ষণ করিতেছেন ॥১০॥

হে নিষ্পাপ কৃষ্ণ ! এই অনিন্দ্যসুন্দরী নারীরা এবং অল্পবুদ্ধিশালিনী আমি পূর্ব্ব জন্মে যেন বহুতর পাপ করিয়াছিলাম বলিয়া মনে করি ॥১১॥

বৃষ্ণিনন্দন ! যুধিষ্ঠির ধর্ম্মরাজ হইয়াও যখন আমাদের এই সমগ্র সৈন্যই নিপাত করিয়াছেন ; তখন আমার ধারণা এই যে, ফলভোগ ব্যতীত পুণ্য ও পাপের ধ্বংস হয় না ॥১২॥

(১০) অন্যাং চাপহৃতং ··তিষ্ঠতীম্‌—বঙ্গ বর্দ্ধ। (১২)···ধর্ম্মরাজেন ঘাতিতং—নি।

হংসগদ্গদভাষিণ্যো দুঃখশোকপ্রমোহিতাঃ।
সারস্য ইব বাশন্ত্যঃ পতিতাঃ পশ্য মাধব! ॥১৪॥
ফুল্লপদ্মপ্রকাশানি পুণ্ডরীকাক্ষ! যোষিতাম্।
অনবদ্যানি বক্ত্রাণি তাপয়ত্যেব রশ্মিবান্ ॥১৫॥
সের্ষাণাং মম পুত্রাণাং বাসুদেবাবরোধনম্।
মত্তমাতঙ্গদর্পাণাং পশ্যন্ত্যদ্য পৃথগ্জনাঃ ॥১৬॥
শতচন্দ্রাণি চর্ম্মাণি ধ্বজাংশ্চাদিত্যসন্নিভান্।
রৌক্মাণি চৈব বর্ম্মাণি নিষ্কানপি চ কাঞ্চনান্ ॥১৭॥
শীর্ষত্রাণানি চৈতানি পুত্রাণাং মে মহীতলে।
পশ্য দীপ্তানি গোবিন্দ! পাবকান্ সুহুতানিব ॥১৮॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

প্রত্যগ্রেতি। প্রত্যগ্রাণি নবীনানি বয়াংসি যাসাং তাঃ, দর্শনীয়ানি সুদৃশ্যানি কুচৌ স্তনৌ আননঞ্চ যাসাং তাঃ। হ্রীমত্যো লজ্জাবত্যঃ, কৃষ্ণাঃ কৃষ্ণবর্ণাঃ পক্ষ্মাণি নয়নলোমানি অক্ষিণী নয়নমণী মূর্দ্ধজাঃ কেশাশ্চ যাসাং তাঃ ॥১৩॥

হংসেতি। সারস্যঃ পক্ষিণ্যঃ। বাশন্ত্যো রুবন্ত্যো রুদত্যশ্চ ॥১৪॥

ফুল্লেতি। অনবদ্যানি অনিন্দ্যানি। রশ্মিবান্ সূর্য্যঃ। যোপধত্বাবন্তঃ ॥১৫॥

সের্ষাণামিতি। সের্ষাণামীর্ষ্যাযুক্তানাম্। অবরোধনমন্তঃপুরস্থা নারীঃ। মত্তানাং মাতঙ্গানাং দর্পা ইব দর্পা যেষাং তেষাম্। পৃথগ্জনাঃ সাধারণলোকাঃ ॥১৬॥

শতেতি। শতং চন্দ্রাঃ চন্দ্রাকাররজতখণ্ডাঃ যেষু তানি। আদিত্যসন্নিভান্ সূর্য্যব-

---

কৃষ্ণ! তরুণীগণকে দর্শন কর—ইহাদের স্তন ও মুখমণ্ডল সুদৃশ্য এবং নয়নের লোম, নয়নের মণি ও কেশকলাপ কৃষ্ণবর্ণ; বিশেষতঃ ইহারা সৎকুলে উৎপন্ন ও লজ্জাশীল ॥১৩॥

মাধব! দেখ—হংসের ন্যায় গদ্গদভাষিণী, দুঃখে ও শোকে মোহিতা এবং সারসপক্ষিণীগণের ন্যায় রোদনকারিণী এই রমণীরা ভূতলে পতিত হইয়া রহিয়াছেন ॥১৪॥

কৃষ্ণ! প্রস্ফুটিত পদ্মের ন্যায় মনোহর রমণীগণের অনিন্দ্যসুন্দর মুখমণ্ডলগুলিকে সূর্য্য সন্তপ্ত করিতেছেন ॥১৫॥

হায়, বাসুদেব! মত্তহস্তীর ন্যায় দর্পশালী ও ঈর্ষ্যান্বিত আমার পুত্রগণের অন্তঃপুরস্থ নারীগণকে আজ সাধারণ লোকেরাও দেখিতেছে ॥১৬॥

গোবিন্দ! দেখ—আমার পুত্রগণের এই সকল শতচন্দ্র চর্ম্ম, সূর্য্যের ন্যায়

---

(১৩) প্রত্যগ্রবয়সশ্চৈব···বঙ্গ বর্দ্ধ। (১৪)···সারস্য ইব রাসন্ত্যঃ ··পি বঙ্গ বর্দ্ধ।

এষ দুঃশাসনঃ শেতে শূরেণামিত্রঘাতিনা।
পীতশোণিতসর্ব্বাঙ্গো ভীমেন যুধি পাতিতঃ ॥১৯॥
গদয়া ভীমসেনেন পশ্য মাধব ! মে সুতম্।
দ্যূতক্লেশাননুস্মৃত্য দ্রৌপদ্যা চোদিতেন চ ॥২০॥
উক্তা হ্যনেন পাঞ্চালী সভায়াং দ্যূতনির্জ্জিতা।
প্রিয়ং চিকীর্ষতা ভ্রাতুঃ কর্ণস্য চ জনার্দ্দন ! ॥২১॥
সহৈব সহদেবেন নকুলেনার্জ্জুনেন চ।
দাসভার্য্যাসি পাঞ্চালি ! ক্ষিপ্রং প্রবিশ নো গৃহম্ ॥২২॥
ততোঽহমব্রুবং কৃষ্ণ ! তদা দুর্য্যোধনং নৃপম্।
মন্যুপাশপরিক্ষিপ্তং শকুনিং পুত্র ! বর্জ্জয় ॥২৩॥

ভারতকৌমুদী

দুজ্জ্বলান্। রৌক্মাণি স্বর্ণময়ানি। নিষ্কান্ বক্ষোভূষণানি, কাঞ্চনানামিম ইতি কাঞ্চনাস্তান্। দীপ্তানি উজ্জ্বলানি। পাবকান্ অগ্নীন্, সুহুতাং ঘৃতাহুতিযুক্তান্ ॥১৭—১৮॥

এষ ইতি। পীতানি শোণিতানি যেভ্যস্তানি তাদৃশানি সর্ব্বাণ্যঙ্গানি যস্য সঃ ॥১৯॥

গদয়েতি। ভীমসেনেন নিহতমিতি শেষঃ। সুতং দুঃশাসনম্। চোদিতেন প্রেরিতেন ॥২০॥

উক্তেতি। পাঞ্চালী দ্রৌপদী। চিকীর্ষতা কর্ত্তুমিচ্ছতা। ভ্রাতুর্দুর্য্যোধনস্য ॥২১॥

সহেতি। চকারাদ্যুধিষ্ঠিরভীমসেনাভ্যাঞ্চ। নঃ অস্মাকম্ ॥২২॥

---

উজ্জ্বল ধ্বজ, স্বর্ণময় বর্ম্ম, স্বর্ণময় বক্ষোভূষণ এবং শিরস্ত্রাণ সকল ঘৃতাহুতি যুক্ত অগ্নির ন্যায় ভূতলে জ্বলিতেছে ॥১৭—১৮॥

এই দুঃশাসন শয়ন করিয়া রহিয়াছেন। শত্রুহন্তা ভীমসেন উঁহাকে যুদ্ধে নিপাতিত করিয়াছে এবং সমস্ত অঙ্গ হইতে উঁহার রক্ত পান করিয়াছে ॥১৯॥

কৃষ্ণ! দেখ—দ্রৌপদী দ্যূতসভার ক্লেশ স্মরণ করিয়া প্রোৎসাহিত করিয়াছিলেন, তাহাতে ভীমসেন গদাদ্বারা আমার পুত্র দুঃশাসনকে নিপাতিত করিয়াছে ॥২০॥

জনার্দ্দন! দুঃশাসন কর্ণ ও দুর্য্যোধনের প্রিয়কার্য্য করিবার ইচ্ছা করিয়া সেই দ্যূতসভায় দ্যূতনির্জ্জিতা দ্রৌপদীকে বলিয়াছিলেন—॥২১॥

'পাঞ্চালি! তুমি এখন দাসগণের ভার্য্যা হইয়াছ; অতএব তুমি সত্বর যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেবের সহিত আমাদের গৃহের ভিতরে যাইয়া প্রবেশ কর' ॥২২॥

---

(২৩) মৃত্যুপাশপরিক্ষিপ্তাং দ্রৌপদীং পুত্র! বর্জ্জয়—নি।

নিবোধৈনং সুদুর্বুদ্ধিং মাতুলং কলহপ্রিয়ম্।
ক্ষিপ্রমেনং পরিত্যজ্য পুত্র! শাম্যস্ব পাণ্ডবৈঃ ॥২৪॥
ন বুধ্যসে ত্বং দুর্বুদ্ধে! ভীমসেনমমর্ষণম্।
বাঙ্নারাচৈস্তুদংস্তীক্ষ্ণৈরুল্কাভিরিব কুঞ্জরম্ ॥২৫॥
তানেবং রহসি ক্রুদ্ধো বাক্শল্যানবধারয়ন্।
উৎসসর্জ বিষং তেষু সর্পো গোবৃষভেষ্বিব ॥২৬॥
এষ দুঃশাসনঃ শেতে বিক্ষিপ্য বিপুলৌ ভুজৌ।
নিহতো ভীমসেনেন সিংহেনেব মহাগজঃ ॥২৭॥

ভারতকৌমুদী

তত ইতি। মন্যুঃ পাণ্ডবান্ প্রতি ক্রোধ এব পাশস্তেন পরিক্ষিপ্তং পরিবদ্ধম্ ॥২৩॥

নিবোধেতি। পাণ্ডবৈঃ সহ শাম্যস্ব পুনর্ভ্রাতৃসৌহার্দ্দস্থাপনেন শান্তো ভব ॥২৪॥

নেতি। অমর্ষণং কোপনম্। বাচ এব নারাচাস্তৈঃ, তুদন্ ব্যথয়ন্ ॥২৫॥

তানিতি। রহসি নির্জনে বনাদৌ। অবধারয়ন্ নিশ্চয়েন স্মরন্। গোবৃষভেষু গোশ্রেষ্ঠেষু ॥২৬॥

এষ ইতি। বিক্ষিপ্য প্রসার্য্য ॥২৭॥

কৃষ্ণ! তাহার পর আমি রাজা দুর্য্যোধনকে বলিয়াছিলাম—'পুত্র! তুমি ক্রোধপাশে বদ্ধ শকুনিকে বর্জ্জন কর ॥২৩॥

পুত্র! তুমি ধারণা কর যে, তোমার এই মাতুলটা অত্যন্ত দুর্বুদ্ধি ও কলহপ্রিয়। অতএব তুমি ইহাকে পরিত্যাগ করিয়া, পাণ্ডবগণের সহিত সৌহার্দ্দ স্থাপনপুর্ব্বক শান্ত হও ॥২৪॥

দুর্বুদ্ধি দুর্য্যোধন! তুমি বুঝিতেছ না যে, উল্কা-(মশাল) দ্বারা হস্তীকে যেমন আঘাত করে, তুমিও তেমন বাক্যরূপ নারাচদ্বারা কোপনস্বভাব ভীমসেনকে আঘাত করিতেছ ॥২৫॥

ভীমসেন এইভাবে সেই সকল বাক্শল্য স্মরণ করিয়া নির্জনে ক্রুদ্ধ হইয়া রহিয়াছিল; তাহার পর সর্প যেমন বিশাল বৃষের উপরে বিষ নিক্ষেপ করে; সেইরূপ ভীমসেন ধার্ত্তরাষ্ট্রগণের উপরে ক্রোধ নিক্ষেপ করিয়াছে ॥২৬॥

সিংহ যেমন মহাহস্তীকে নিহত করে, সেইরূপ ভীমসেন দুঃশাসনকে নিহত করিয়াছে; সুতরাং দুঃশাসন বাহুযুগল প্রসারিত করিয়া এই শয়ন করিয়া রহিয়াছেন ॥২৭॥

(২৪)···দ্রৌপদীচোদিতেন চ—নি। (২৬)··রহসি ক্রুদ্ধান্···বঙ্গ বর্দ্ধ।

অত্যর্থমকরোদ্রৌদ্রং ভীমসেনোঽত্যমর্ষণঃ।
দুঃশাসনস্য যৎ ক্রুদ্ধোঽপিবচ্ছোণিতমাহবে ॥২৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্ত্রীপর্ব্বণি স্ত্রীবিলাপে গান্ধারীবিলাপেঽষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

## ঊনবিংশোঽধ্যায়ঃ।

——:০✱০——

গান্ধার্য্যুবাচ।
এষ মাধব! পুত্রো মে বিকর্ণঃ প্রাজ্ঞসম্মতঃ।
ভূমৌ বিনিহতঃ শেতে ভীমেন শতধা কৃতঃ ॥১॥
গজমধ্যে হতঃ শেতে বিকর্ণো মধুসূদন!।
নীলমেঘপরিক্ষিপ্তঃ শরদীব নিশাকরঃ ॥২॥
অস্য চাপগ্রহেণৈষ পাণিঃ কৃতকিণো মহান্।
কথঞ্চিচ্ছিদ্যতে গৃধ্রৈরত্তুকামৈস্তলত্রবান্ ॥৩॥

---

ভারতকৌমুদী

অত্যর্থমিতি। রৌদ্রং ভীষণং কর্ম্ম। অত্যমর্ষণঃ অতিকোপনঃ ॥২৮॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্ত্রীপর্ব্বণি স্ত্রীবিলাপে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

এষ ইতি। প্রাজ্ঞানাং সম্মতঃ প্রাজ্ঞতয়া প্রিয়ঃ ॥১॥
গজেতি। নীলমেঘৈঃ পরিক্ষিপ্তঃ পরিবেষ্টিতঃ। নীলপদং নীলগজানাং সাম্যার্থম্ ॥২॥
অস্যেতি। কৃতঃ কিণঃ কঠিনচর্ম্মতা যস্য সঃ। অত্তুকামৈর্ভোক্তুমিচ্ছুভিঃ ॥৩॥

অতিশয় কোপনস্বভাব ভীমসেন গুরুতর ভীষণ কার্য্য করিয়াছে। যেহেতু সে ক্রুদ্ধ হইয়া দুঃশাসনের রক্ত পান করিয়াছে' ॥২৮॥

——:০:——

গান্ধারী বলিলেন—'মাধব! আমার পুত্র, প্রাজ্ঞজনপ্রিয় বিকর্ণ ভীমকর্তৃক নিহত ও ক্ষতবিক্ষতাঙ্গ হইয়া ভূতলে শয়ন করিয়া রহিয়াছেন ॥১॥
মধুসূদন! শরৎকালে নীলমেঘপরিবেষ্টিত চন্দ্রের ন্যায় ইনি নিহত হস্তি-সমূহের মধ্যে শয়িত রহিয়াছেন ॥২॥

অস্য ভার্য্যামিষপ্রেপ্সূন্ গৃধ্রানেতান্ তপস্বিনী।
বারয়ত্যনিশং বালা ন চ শক্নোতি মাধব! ॥৪॥
যুবা বৃন্দারকঃ শূরো বিকর্ণঃ পুরুষর্ষভ!।
সুখোষিতঃ সুখার্হশ্চ শেতে পাংশুষু মাধব! ॥৫॥
কর্ণিনালীকনারাচৈর্ভিন্নমর্ম্মাণমাহবে।
অদ্যাপি ন জহাত্যেনং লক্ষ্মীর্ভরতসত্তমম্ ॥৬॥
এষ সংগ্রামশূরেণ প্রতিজ্ঞাং পালয়িষ্যতা।
দুর্ম্মুখো বিমুখঃ শেতে হতোঽরিগণহা রণে ॥৭॥
অস্যৈতদ্বদনং কৃষ্ণ! শ্বাপদৈরর্দ্ধভক্ষিতম্।
বিভাত্যভ্যধিকং তাত! সপ্তম্যামিব চন্দ্রমাঃ ॥৮॥
শূরস্য হি রণে কৃষ্ণ! পশ্যাননমথেদৃশম্।
স কথং নিহতোঽমিত্রৈঃ পাংশূন্ গ্রসতি মে সুতঃ ॥৯॥

ভারতকৌমুদী

অস্যেতি। আমিষপ্রেপ্সূন্ মাংসবুভুক্ষূন্। তপস্বিনী দীনা ॥৪॥

যুবেতি। বৃন্দারকঃ সুন্দরঃ "বৃন্দারকঃ সুরে পুংসি মনোজ্ঞশ্রেষ্ঠয়োস্ত্রিষু" ইতি মেদিনী। সুখেন উষিতঃ রাজভবনে কৃতবাসঃ। সুখার্হঃ সুখভোগযোগ্যঃ। পাংশুষু ধূলিষু ॥৫॥

কর্ণীতি। ভিন্নমর্ম্মাণং বিদীর্ণবক্ষসম্। লক্ষ্মীর্বীরশ্রীঃ ॥৬॥

এষ ইতি। সংগ্রামশূরেণ ভীমেন। দুর্ম্মুখো নাম মৎপুত্রঃ, অরিগণং হন্তীতি অরিগণহা ॥৭॥

অস্যেতি। শ্বাপদৈর্হিংস্রজন্তুভিঃ। সপ্তম্যাং শুক্লকৃষ্ণপক্ষদ্বয়স্যৈব ॥৮॥

---

অবিরত ধনু সঞ্চালন করায় ইঁহার করতলে কড় পড়িয়াছিল এবং ঐ কড়ে চর্ম্মের আবরণ ছিল; তাহাতেই গৃধ্রগণ অতিকষ্টে উহা ছেদন করিতেছে ॥৩॥

মাধব! শোকার্ত্তা ও বালিকা ঐ বিকর্ণের ভার্য্যা মাংসলোভী এই গৃধ্রগণকে অনবরত বারণ করিতেছেন; কিন্তু বারণ করিয়া উঠিতে পারিতেছেন না ॥৪॥

পুরুষশ্রেষ্ঠ মাধব! যুবক, সুন্দরাকৃতি, বীরসুখে অবস্থিত ও সুখভোগের যোগ্য এই বিকর্ণ আজ ধূলর উপরে শয়ন করিয়া রহিয়াছেন ॥৫॥

কর্ণী, নালীক ও নারাচের আঘাতে উঁহার মর্ম্মস্থান বিদীর্ণ হইয়া গিয়াছে; তথাপি এখনও বীরশ্রী এই ভরতশ্রেষ্ঠকে প রত্যাগ করিতেছে না ॥৬॥

সমরবীর ভীমসেন প্র তজ্ঞা পালন করিবে বলিয়া শত্রুগণহন্তা দুর্ম্মুখকে নিহত করিয়াছে। এই সেই দুর্ম্মুখ বিমুখ হইয়া পতিত রহিয়াছেন ॥৭॥

বৎস কৃষ্ণ! হিংস্রজন্তুগণ ইহার মুখখানির অর্দ্ধাংশ ভক্ষণ করিয়াছে; তাহাতেও ইহা সপ্তমীর চন্দ্রের ন্যায় বিশেষ শোভা পাইতেছে ॥৮॥

যস্যাহবমুখে সৌম্য ! স্থাতা নৈবোপপদ্যতে।
স কথং দুর্ম্মুখোঽমিত্রৈর্হতো বিবুধলোকজিৎ ॥১০॥
চিত্রসেনং হতং ভূমৌ শয়ানং মধুসূদন ! ।
ধার্ত্তরাষ্ট্রমিমং পশ্য প্রতিমানং ধনুষ্মতাম্ ॥১১॥
তং চিত্রমাল্যাভরণং যুবত্যঃ শোককর্ষিতাঃ।
ক্রব্যাদসঙ্ঘৈঃ সহিতা রুদত্যঃ পর্য্যুপাসতে ॥১২॥
স্ত্রীণাং রুদিতনির্ঘোষঃ শ্বাপদানাঞ্চ গর্জিতম্।
চিত্ররূপমিদং কৃষ্ণ ! বিচিত্রং প্রতিভাতি মে ॥১৩॥
যুবা বৃন্দারকো নিত্যং প্রবরস্ত্রীনিষেবিতঃ।
বিবিংশতিরসৌ শেতে ধ্বস্তঃ পাংশুষু মাধব ! ॥১৪॥

---

## ভারতকৌমুদী

শূরস্যেতি। অমিত্রৈঃ শত্রুভিঃ। শূরস্য নিহননং বিস্ময়করমেবেতি ভাবঃ ॥৯॥

যস্যেতি। আহবমুখে যুদ্ধসম্মুখে, উপপদ্যতে সম্ভবতি। বিবুধলোকজিৎ দেব-সৈন্যজেতা ॥১০॥

চিত্রেতি। প্রতিমানমুপমাস্থলম্। প্রসিদ্ধস্যৈবোপমানত্বাদস্যাপি ধনুর্দ্ধরত্বে প্রসিদ্ধিরিতি ভাবঃ ॥১১॥

তমিতি। যুবত্য ইতি বহুবচনাৎ চিত্রসেনস্য বহুভার্য্যত্বং সূচিতম্ ॥১২॥

স্ত্রীণামিতি। শ্বাপদানাং হিংস্রজন্তূনাম্। চিত্ররূপং নানাপ্রকারম্ ॥১৩॥

যুবেতি। বৃন্দারকঃ সুন্দরঃ। ধ্বস্তো বিনষ্টঃ, পাংশুষু ধূলিষু ॥১৪॥

---

কৃষ্ণ ! তুমি বীর দুর্ম্মুখের মুখখানিও একবার চাহিয়া দেখ ; হায় ! আমার সেই বীরপুত্রও নিহত হইয়া কেন ধূলি ভক্ষণ করিতেছেন ॥৯॥

সৌম্য কৃষ্ণ ! যুদ্ধে যাঁহার সম্মুখে কেহই থাকিতে পারিত না ; সেই দেবসৈন্যবিজয়ী দুর্ম্মুখকে কি করিয়া শত্রুরা বধ করিল ॥১০॥

মধুসূদন ! দেখ—ধনুর্দ্ধরগণের উপমাস্থল ধৃতরাষ্ট্রনন্দন চিত্রসেন নিহত হইয়া ভূতলে এই শয়ন করিয়া রহিয়াছেন ॥১১॥

হায় ! শোকার্ত্ত যুবতীরা মাংসভোজী জন্তুগণের সহিত মিলিত হইয়া বিচিত্র মাল্যাভরণধারী সেই চিত্রসেনের সেবা করিতেছেন ॥১২॥

কৃষ্ণ ! স্ত্রীগণের নানাপ্রকার রোদনধ্বনি এবং হিংস্রজন্তুগণের বহুবিধ গর্জন এই উভয় মিলিত হইয়া আমার নিকট বিচিত্র বলিয়া বোধ হইতেছে ॥১৩॥

মাধব ! যুবক, সুন্দর ও সর্ব্বদা উত্তমস্ত্রীসেবিত বিবিংশতি নিহত হইয়া ধূলির উপরে ঐ শয়ন করিয়া রহিয়াছেন ॥১৪॥

